ভুলে যা সমস্ত জীবনের প্রাণ-ঢালা ভাল-বাসায় যদি সে অবজ্ঞার শোধ হয়, ঈশ্বর সাক্ষী—সে ভালবাসা আমি তোমায় দেব!

তরু। তুমি অত বলো না, আমার প্রাণ কেমন করে! অবজ্ঞা করেছ, তায় ক্ষতি কি? আমি তোমার দাসী, দাসীর প্রতি যা ইচ্ছা, তাই করতে পার, তার জন্যে কেন এত বল্‌ছো? এত দিনের পর যে হুটো মিষ্টি কথা বল্লে, এতেই আমি স্বর্গ পেলেম!

অখিল। তুমি দাসী?—তুমি আমার গৃহ-লক্ষ্মী! আমার সর্ব্বস্ব! আমার হৃদয়-রাজ্যের রাজ-রাজেশ্বরী!!

তরু। ঠান্‌দি! ঠান্‌দি! তুমি আজ আমায় কি সুখী কল্লে! সুখের ঘোরে সত্যই কি আমি পাগল হব না কি? এ সোহাগ—এ আদর হৃদয়ে যে ধরে না!

অখিল। ( সচকিতে ) ঠাকুরদা! ঠাকুরদা!

( মৃত্যুঞ্জয়ের প্রবেশ )

মৃত্যু। শালা! ক'নেগিন্নীকে চেন না? আমি হেন মানুষটা, আমায় ফাঁদে ফেলেছে, আর তোমায় জব্দ কর্‌বে—তার আবার কথা! মনে করেছ বুঝি, আমি কিছু জানি না? অই কামিনী-গাছের আড়ালে দাঁড়িয়ে সব শুন্‌ছিলেম। নাকখত দে শালা! নাকখত দে! তুই শালা ঘোম্‌টা দে রয়েছিস্ কেন? শালীর যত লজ্জা আমায়; গিন্নী, দেখাই শালাকে! কি বল? যার জন্যে এদ্দিন ছাপা-ছাপি করেছিলেম, তা তো মিটে গেল;—নে শালা, পড়্ দেখি কাগজখানা!

অখিল। (কাগজ পড়িয়া) অ্যাঁ! ঠাকুরদা—এ কি এ! তোমার সব বিষয় আমাকে দিয়েছ?

মৃত্যু চোপ রাও শালা!—ক'নে-গিন্নি! দেখেছ শালা মিথ্যাবাদী; ওঁকে দিয়েছে, ওঁকে দিয়েছে,—কেন; তরু বুঝি আমার ভেসে এসেছে? কেমন—বরা-বর বল্‌তেম, সাবধান—পুষ্যিপুত্র আমি নিচ্ছিনে।

অখিল। তা দাদা,—তরু আমি কি ভিন্ন? তুমি আমার নাম বাদ দিয়ে কেন তরুর নামে সব লিখ্‌লে না?

মৃত্যু। ভাই রে! ক'নেগিন্নীর যত্নে আমার সুখের অবধি নাই, তোর এই ধরণ দেখে যা একটু বাকি ছিল, আজ আমি সুখের সাগরে ভাস্‌ছি! তোর বাপকে এক প্রকার আমি হাতে ক'রে মানুষ করেছিলেম, যা কিছু আছে, তা তোদের না দিয়ে কোন্ ব্যাটা পরের ছেলেকে ঘরে নিয়ে পুষ্যিপুত্র ক'রে আমি ভোগ করাব? চোখ ছল্‌ছল্ কি? ও কি ও? এ দিকে আয়, প্রণাম কর্, প্রণাম কর্ আমাকে! শালী আমার বাদশাজাদী, আড়ঘোমটা টেনে দাঁড়িয়ে রইলেন! দু'জনে এক সঙ্গে প্রণাম কর্, প্রণাম কর্; থাক্—হয়েছে, আশীর্ব্বাদ করি, এই আমরা বুড়ো-বুড়ী—থুড়ি—বুড়োছুঁড়ীতে যেমন মনের মিলে সুখে আছি, তোরাও দুজনে তেমনি একশ' বচ্ছর পেরমাই পেয়ে সুখে থাক্! কনেগিন্নি! এইবার যা কথা ছিল——

আমো। যাও—ন্যাক্‌রা দেখ!

অখিল। কি কথা ঠাকুরদা?

মৃত্যু। তোরা লেখা-পড়া শিখেছিস্ কেমন করে? সব ভুলে যাস্? তোকে না বলেছিল—যেদিন নাতবৌয়ের সঙ্গে ভাব হবে, সেই দিন গান শোনাবে?

অখিল। হ্যাঁ হ্যাঁ ঠানদি!—এখন সত্য রাখ।

আমো। তুমিও বুঝি লাগ্‌লে?

( গীত )

আদরে অধরে ধরে না হাসি।
সোহাগে অনুরাগে প্রাণে প্রাণে মেশামিশি॥

মিলে নয়নে নয়ন, নীরবেতে আলাপন,
উদয় প্রণয়-শশী বিরহ-তামস নাশি।
সুখ-ঘোরে আত্মহারা, প্রাণভরা প্রেমধারা,
উথলে হৃদয় মথি অবিরল সুধারাশি॥

যবনিকা-পতন।

# বৌমা

## ( সামাজিক নক্সা )

### পাত্রপাত্রীগণ

পুরুষ।

| | |
|---|---|
| বাবুরাম | নব্যযুবক। |
| মতিলাল | বাবুরামের প্রতিবেশী। |
| বামাদাস | হিড়িম্বার স্বামী। |
| সুচারু | বামাদাসের আত্মীয় যুবক। |
| কিশোর বাবু | পুলিশ ইন্‌স্পেক্টর। |
| রজনী | হেড্‌-কনষ্টেবল্‌। |
| মাধবচন্দ্র | লালমোহন বাবুর এজেন্ট। |
| সোণাউল্লা | পাহারাওয়ালা। |
| চাপরাশি | |

---

স্ত্রী।

| | |
|---|---|
| অন্নপূর্ণা | বাবুরামের মাতা। |
| হিড়িম্বা | পুরুষোচিত শিক্ষাপ্রাপ্তা মহিলা। |
| কিশোরী | বাবুরামের স্ত্রী। |
| কাম্না | |
| সুবাসা | |
| এলা | কিশোরীর কুটুম্বিনী ও সখীগণ। |
| রেণু | |
| সুভ্রু | |
| কুহারা | |
| সৈরভ ( পুটী ) | বাবুরামের ঝী। |

---




# বৌমা

## প্রস্তাবনা।

হ্যারিসন রোড—পূর্ব্বধার।

গায়কগণ।

(গীত)

ক্যা মজাদার সহর গুলজার।
চেহারা হর্ তর্ বহুত বহুত বাহার॥
মর্দোয়া ছোড়া ধরম,
জেনানা আপনা সরম,
কোই নেহি নরম, সবকো মগজ গরম,
করম সারি হরদম জারি মেজাজ দেদার॥
নেহি ছোটা বড়া, জবান ঢোটা চড়া,
মুরদ্ লোটা দড়া, ইজ্জৎ সড়া কড়া,
সিপাহী মিলতা থোড়া, দেখো লাখো জমাদার॥
আজব্ নয়লা কল, আয়া মিউনিসিপাল,
রায়ৎ সামাল সামাল, টেকস বেগানা বেহাল,
তলব গালি গাল, সেলাম হাজার হাজার;—
হাজির হামেহাল বেহাল কমিসনার॥
হাম ভণ্ড, তুম ভণ্ড, কাম ভণ্ড, নাম ভণ্ড,
ভণ্ড ভেল্ মেলা,
ভণ্ড ভরু ভণ্ড জরু ভণ্ড দারু ভণ্ড ধারু
ভণ্ড গুরু চেলা,
ঘর ঘর ভণ্ড, পণ্ড করে কুল,
দণ্ড ডর ক্যা বিচার॥

## প্রথম অঙ্ক

### প্রথম গর্ভাঙ্ক

বাবুরামের বহির্বাটী।

(অন্নপূর্ণা ও বাবুরাম)

বাবু। কি, কি বল্লে মা?

অন্ন। ও বাবা, চোখ রাঙ্গিয়ে উঠ্‌লি যে, মার্‌বি না কি?

বাবু। আমি এত বড় (Coward) কাওয়ার্ড নই যে, স্ত্রীলোকের গায়ে হাত তুলি। তুমি আমায় চাকরী কর্‌তে বল, ইংরাজের চাকরী, ছি ছি ছি!

"গোলামের জাতি শিখেছ গোলামী,
জন কত শুধু প্রহরী পাহারা,
দেখিয়ে নয়নে লেগেছে ধাঁধা।"

অন্ন। তুই বল্‌ছিস্ কি, চাকরী-বাকরী ক'রে টাকা আন্‌বি বল্লেম, ভাল কথা না মন্দ কথা;—চাকরীর নাম কল্লে অমন তেলে-বেগুণে জ্বলে উঠিস্ কেন?

বাবু। জ্বলে উঠি কেন? (You—You—You) ইউ—ইউ—ইউ—তুমি মূর্খ; আমার (Eeeling) ফিলিং তুমি কি ক'রে বুঝ্‌বে?

কি জ্বালা যে জ্বলিছে হৃদয়ে দিবানিশি,
দাবানল সম—

কেমন করে তুমি তা ( Appreciate ) এপ্রি-সিয়েট কর্‌বে ? জান আমি ভারত-সন্তান !

অন্ন। না বাপু, তা আমি জানি না আমি ভাল কথাই মনে ক'রে বলেছিলেম।

বাবু। ভারত-সন্তান কাকে বলে, বুঝ্‌তে পাল্লে না? তা কেমন ক'রে বুঝ্‌বে ? খালি কতকগুলো থোড়-বড়ি-খাড়া চড়চড়ি রাঁধ্‌তে শিখেছ বই ত নয়। ( Sublime idea ) সব্‌-লাইম্ আইডিয়া তুমি কোথায় পাবে? তোমার বৌকে জিজ্ঞাসা কর, বৌকে জিজ্ঞাসা কর; তার কাছে বসে এই সব একটু শিখে নিও। ভারত-মাতা কাকে বলে জান না, ছি ছি! ভারত সন্তান কাকে বলে,চেন না? আশ্চর্য্য—তোমার গর্ভে আমি জন্মেছি!

( মতির প্রবেশ )

মতি। কি—এ পাগলকে আবার খেপালে কে ?

বাবু। কি কি বল ?

মতি। আবার পাগলামো কর্‌ছো কেন, তাই জিজ্ঞাসা কচ্ছি।

বাবু। দেখ, অমন ক'রে তুমি আমায় পাগল পাগল বলো না বল্‌ছি, তা হ'লে আমি কামড়াব।

মতি। শুদ্ধ ঐ লক্ষণটী বাকি ছিল!

বাবু। আমি ভারত-মাতার জন্য প্রাণ বিসর্জ্জন কর্ত্তে যাচ্ছি, আমায় বল পাগল ?

অন্ন। ও কি বলে মতি, ভারত-মাতা ভারতমাতা বল্‌ছে, কে সে মাগী ?

মতি। মাগী ফাগী কেউ নয়। দেশের অধিষ্ঠাত্রী দেবী, তিনি ওঁদের ভারত রক্ষা করেন; তাঁরে উল্লেখ করে বল্‌ছে। ( বাবুরামের প্রতি ) ইংরেজদের যেমন ব্রিটেনিকা আছে—না ?

অন্ন। ও হরি, তাই বল! অশ্রদ্ধা করে কথা কয়ে অপরাধী হয়েছি, ক্ষমা কর মা। তা তিনি তো জগজ্জননী, দুর্গা, জগদ্ধাত্রী; তা ও ভারত-মাতা ভারত-মাতা কচ্ছে কেন ?

মতি। ঐ নামটী এখন নূতন উঠেছে। ঋষিদের সে মহাভাব—জগৎ-প্রসবিত্রী, জগৎ-রক্ষয়িত্রী এক মহাশক্তির কল্পনা পাবে কোথায়! তাই আজকালিকার মহা-পণ্ডিতেরা সেই জগন্মাতাকে কেটে ছেঁটে ভারত-মাতা তৈয়ারী করেছেন! ক্রমে গাঁয়ে গাঁয়ে অলিতে গলিতে দেশহিতৈষিতা যে রকম ভাগাভাগি করে পৌঁছুচ্ছে, বেঁচে থাকি যদি, তা বোধ হয় কল্‌কেতা-মাতা ঢাকা-মাতা বাখরগঞ্জ মাতা, পটলডাঙ্গা-মাতা, বৌবাজার-মাতা, বেলেঘাটা-মাতাও দেখ্‌তে পাবে।

বাবু (Treason ! Sacrilege ! ) ট্রিজন্! সেক্রিলেজ্!

মতি। তোমাদের নূতন পণ্ডিতেরা বিশ্ব-জননীকে তাঁদের ভাবের হাড়্‌কাটে ফেলে বিলাতী পান দেওয়া বাঙ্গালা ভাষার কাটা-রীতে তাঁর অঙ্গ, প্রত্যঙ্গ, সঙ্গ, বাহন কুচি কুচি করে কেটে বাহাদুরী নিতে পারেন, আর আমি বল্‌তে পারি না ?

বাবু। ও কি কতকগুলো বল্লে, আমি কিছুই বুঝ্‌তে পাল্লেম না।

মতি। এই দেখ দেখি,তুমি একজন ভারত-সন্তান,আর সঙ্গে একটা ইণ্টারপ্রিটার রাখ না! এখনি আমার কথাগুলো ইংরাজীতে তর্জ্জমা করে বুঝিয়ে দিতে পার্‌তো। সে যা হোক্, হ্যাঁগা দিদি, বচসাটা হচ্ছে কি নিয়ে ?

অন্ন। অপরাধের মধ্যে দাদা, চাকরীটী কর্‌তে বলেছি।

বাবু। কাকে—বুঝেছ—কাকে ? আমায় —আমায়—হাঃ হাঃ হাঃ!—আমায় বলে চাকরী কর্ত্তে; বাঙ্গালীর মেয়ে কি না! কারে কি বলে, তার ঠিক নাই।

মতি। তাই ত দিদি, জান না শোন না,

খামকা কি বলে ফেল—সাহেবের ছেলের সঙ্গে একটু বুঝে সুঝে কথা কইতে হয়।

অন্ন। দূর পোড়া-কপালে!

বাবু। মতি-মামা মনে কচ্ছো বুঝি খুব ঠাট্টা করলে? আমার সত্যই মনে হয় যে, এ মার পেটে জন্মেছি কি না!

মতি। না, তোমায় চুণোগলির এক বিবি হাঁড়ী করে ভাসিয়ে দিয়েছিল, এই মাগী গঙ্গা-নাইতে গিয়ে কুড়িয়ে এনে মানুষ—থুড়ি—বাঁদর করেছে। হ্যাঁরে বাবুরাম, এর উপরও বল্‌তে চাস যে, তুই সজ্ঞানে আছিস্!

বাবু। জ্ঞান তো হারিইছি! ভয়ঙ্কর! ভয়ঙ্কর! (Responsibilty) রেস্পন্‌সিবিলিটী, ঘোর ঘোর কর্ত্তব্য আমার মাথায় রয়েছে,আর আমায় বলে চাকরী কর্ত্তে!

মতি। কি তোর কর্ত্তব্যগুলো শুনি।

বাবু। তুমি জান, আসামের সেই আলুলায়িতকেশা, বিগলিতবেশা, কটাক্ষ-লোচনা, অবলা, সরলা কুলি-রমণীদের প্রতি কি ভয়ঙ্কর অত্যাচার হয়?

মতি। ও সর্ব্বনাশ! যে রকম চুটিয়ে আরম্ভ করেছিলি, আমি মনে কল্লেম, তুই বুঝি শকুন্তলা দ্রোপদী ট্রোপদীর কথা বল্‌বি, নিদেন তোদের বিলাসিনী কার্‌ফর্‌মা-টারকর্‌মার কথাও বা বর্ণনা হবে;—ও মা কুলির মেয়ের কথা!

বাবু। হলই বা কুলি-রমণী, রিফরম্‌ড্ ড্রেস্ ট্রেশ পরালে তারাও কেমন রোম্যাণ্টিক্ চেহারা ধারণ করে, তা যাদের দুই একজনকে উদ্ধার করে এনে (Reclaim) রিক্লেম করা হয়েছে, তাদের দেখ্‌লেই বুঝ্‌তে পার। ওহো! বুক ফেটে যায়! সেই নাতিদীর্ঘ,নাতি-খর্ব্ব, কুসুম-কোমল-বপুনি প্রেম-বিহ্বলারা কি না (Ladies finger) লেডিজ্-ফিঙ্গার অর্থাৎ ঢেঁড়স-বিনিন্দিত অঙ্গুষ্ঠি দ্বারা বসন্তের অশান্ত তাপেও চায়ের পাতা বিচরণ কর্ত্তে বাধ্য হয়।

মতি। হ্যাঁরে, এতেও তোর বাঙ্গালা কাগজ চলেনি? ভাষার কি ব্যাকরণ, কি অভিধান, অন্য লোকে কেটে জোড়া দেয়, তুই যে একেবারে কাঠি-কলম কচ্ছিস্!

বাবু। ওঃ, কুলি-রমণী! কুলি-রমণী! হৃদয়-বিস্ফোটক হল!

মতি। এই যত বিস্ফোটক হচ্ছে, বুঝি রমণীদের জন্য? কুলি-রমণীগুলো যে চাবুকটা আসটা খায়, তার জন্য কৈ বড় একটা কারুর কিছু তো হয় না। আচ্ছা, তার পর?

বাবু। তার পর জুডিসিয়াল এণ্ড একজিকিউটিভ্—বিচার ও শাসন-বিভাগ আলাদা করাতেই হবে।

মতি। আচ্ছা, তার পর?

বাবু। তার পর এই হিন্দুদের বিষম কন্যা-দায়, বর-কর্ত্তাদের ভয়ানক অত্যাচার; এর জন্য আমি কামস্কাট্‌কার প্রাইম মিনিষ্টার, মেক্সিকোর গবর্ণার, সিকাগোর রেলওয়ে-ইঞ্জিনিয়ার, পর্টুগ্যালের কম্যাণ্ডার ইন্-চিফ্, টর্কীর সুলতান, এদের সকলকেই চিঠী লিখেছি।

মতি। খুব করেছ! তাঁরা না এলে হিন্দুদের মেয়ের বিয়ের বন্দোবস্ত কেউ আর ঠিক করে দিতে পারবে না! সব ক'টীই জাজ্বল্যমান দেবীবর ঘটকের সন্তান—

বাবু। তাঁরা সকলেই সিম্প্যাথি প্রকাশ করে আমার পত্রের উত্তর দিয়েছেন।

মতি। তা তো বড় লোক দিয়েই থাকে। তা সেগুলো খবরের কাগজে ছাপিয়ে নাম জাহির করবে তো?

বাবু। কেবল দোষ দেখ বই ত নয়। আর আমাদের গবর্ণমেণ্টের বড় বড় লোকের কাছে লিখ্‌বো মনে কচ্ছি।

মতি। ওরে হতভাগা,সাহেবদের এর আর জানাবি কি? আমাদের কন্যাদায়ের কথা বল্‌ছিস্; ভদ্র ইংরাজের ঘরে আইবুড়ো মেয়ের কি

বিপদ্,তা জানিস্? দু পাঁচ হাজারে কুলায় না, অনেককেই আইবুড়ো চুল পাকিয়ে সন্ন্যাসিনী সাজ্‌তে হয়। মধ্যবিৎ অবস্থার ইংরাজের ছেলেদের মধ্যে অনেকেই বিয়ে করে ফর্‌চুন ফেরাবার আশায় বসে থাকেন। ওরা আবার আমাদের মেয়েদের বিয়ের উপায় কর্‌বে কি রে! আগে আপনাদের ঘর সামলাক।

বাবু। কখনও রিফর্মে সনে মাথা দাওনি, তুমি এ সব ( Tactics ) ট্যাক্‌টিক্স্ বুঝ্‌তে পার্‌বে না। আরও কত বিষয়ের জন্য আমায় ভাব্‌তে হচ্ছে, দিনে খাওয়া রাত্রে ঘুম হয় না, আমি আবার চাকরী কর্ত্তে যাব! ভারতের চারিদিকে দুর্ভিক্ষ, বিধবার ক্লেশ, বম্বে-প্লেগ, চ্যারিটেবল সোসাইটী—উঃ উঃ উঃ! আমায় কত দেখ্‌তে হচ্ছে!

মতি। আচ্ছা বাপু, তোমার এইবার সব বলা হয়েছে? তোমার উঃ উঃ উঃতে বুঝে নেওয়া গেল যে, তুমি ঠিক করে রেখেছ, এই ভারতবর্ষখানার যেথায় যা কিছু অভাব আছে, এর তুমি না দেখ্‌লে আর উপায় নাই। ভাল, আমি একটী কথা জিজ্ঞাসা করি, এটা ঠাওরালে কেন—তুমি কে?

বাবু। আমি কে? আমি কোথাও এক্‌জিকিউটীভ্ কাউন্সিলের মেম্বর, কোথাও এসিষ্টেন্ট্-সেক্রেটারী, কোথাও ডেপুটি-ট্রেজারার, কোথাও ভাইস্-প্রেসিডেণ্ট্—

মতি। কেন, এ সব হয়েছ কেন? তাই ত আমি জিজ্ঞাসা কচ্ছি; তুমি কে—দেশে কি আর লোক নাই?

বাবু। থাকবে না কেন? তুমি কি কিছু খবর রাখ, খালি আফিসে যেতে আর ঘরে বসে আলু-পটোলের হিসেব কর্ত্তে শিখেছ বই ত নয়। যদি একটুও ( Radical spirit ) র‍্যাডিক্যাল্ ইস্‌পিরিট থাকৃত, পবলিকে কোথায় কি হচ্ছে খবর রাখ্‌তে, তা হ'লে দেখ্‌তে পেতে এই দুর্ভিক্ষ, এই প্লেগের জন্য কত মহাত্মা দেশে দেশে সভা-প্রচার, চাঁদা-সংগ্রহ কচ্ছেন; যত বিশালবক্ষা-মহাত্মা প্রেম-ঢল ঢল-হৃদয়ে ভিখারিণী সেজে দরিদ্রদের জন্য দ্বারে দ্বারে ভিক্ষা কচ্ছেন!

মতি। তা সে মহাত্মা মহাত্মীদের ঘর নাই, সংসার নাই,ঢং না হ'লে পেট চলে না,তাদের ও ঢং টং সাজে; তোমার বাপু এ সব কেন?

বাবু। দেশের মঙ্গলের চেষ্টা দেশের প্রত্যেক লোকেরই কর্ত্তব্য।

মতি। তা তুমি বুঝি আপনাকে একজন তেমনি লোকটা ঠাউরেছ?

বাবু। কি! আমার কি (Noble aspiration) অ্যাস্‌পিরেসন নাই?

মতি। কেন সবাইকে যে **কৃষ্ণদাস পাল,কেশব সেন,মনোমোহন ঘোষ, সুরেন্দ্র বাড়ুয্যে** হতে হবে,তার ত মানে নাই। যার যেমন শক্তি, সময়, সঙ্গতি, সেই রকম কাজ কল্লেই ভাল হয় না? তোমার মতন অবস্থার দশটী যদি কাজ-কর্ম্ম ছেড়ে দিয়ে দুর্ভিক্ষ-দমন কর্ত্তে ছোটে, তা হ'লে যে আর দশটী সংসারে দুর্ভিক্ষ বাড়্‌বে। দশজনকে নিয়ে তো পবলিক্; জনে জনে আপনার আপনার ঘরের মঙ্গল চেষ্টা কর দেখি,তা হলে আপনা আপনি যে সাধারণ মঙ্গল হয়ে যাবে। তবে যার নিজের সামলে উথলে পড়্‌বার মতন আছে, সে তা'র ( Surplus ) সর্‌প্লসটুকু যে ক'জনকে পারে বেঁটে দিয়ে সাহায্য কর্‌বে। বিদ্যা-বুদ্ধি বা,ধনের জোরে যাঁদের ( Influence ) ইন্‌ফ্লুয়েন্স বেশী, তাঁরা গিয়ে যে সব লোক আপনি ঠিক হতে শেখে নাই, তাদের সাহায্য করুন। তোমার হলো "অশ্ব ভক্ষ্য ধনুর্গুণ" যতক্ষণ গতর খাটিয়ে কিছু আন্‌বে, ততক্ষণ পাঁচটীর পেট ভর্‌বে, তারা তোমার মুখ চেয়ে আছে; তোমার এক্তার কি যে তুমি তাদের বঞ্চিত করে আসামের আলু-

লাম্বিতকেশাদের বেণী বেঁধে দিতে যাও! (Noble aspiration! Noble aspiration!) নোবল্ এস্পিরেসন্! নোবল্ এস্পিরেসন্! আপনার মা বাপ ভাই ভগ্নী এদের খাওয়ান সুখে রাখা এগুলো বুঝি (Ignoble aspiration) ইগ্নোবল্ এস্পিরেসন্? মেয়ের বিয়ে দিতে লোকের সর্ব্বনাশ হয়, এটা বড় প্রাণে বেজেছে বটে? ভাল, তুমিও তো দুটো পাশ মেরেছিলে, বৌমার বাপের গলায় রসুড়ি দিয়ে তোমার বাপ তখন দিব্য দেঁড়েমুসে নিয়েছিলেন; আচ্ছা লাগ দেখি, আজ থেকে প্রতিজ্ঞা কর, দিন-রাত খেটে মোটা ভাত কাপড়ে সংসার চালিয়ে যতদিন না তোমার শ্বশুরকে সেই টাকাগুলি ফিরিয়ে দিতে পার, ততদিন বিবাহ-সংস্কারই হোক্ আর যা কিছু হোক্ কোন পব্লিক কাজে কথা কইবে না। বেচারার গলায় এখনও ঢেয় দায় আছে, গহনা ছাড়াও নগদে জিনিসে প্রায় হাজার তিনেক দিয়েছিল, সেগুলো পেলেও বেঁচে যাবে। কর্ত্তব্য—কর্ত্তব্য—কর্ত্তব্য! কর দেখি সামান্য কাজটা, কর্ত্তব্যটা বুঝে নিই। বাবা, ভারত-মাতার ঋণ পরে শুধ্বে, আগে পিতৃ-ঋণ শোধ কেটা।

বাবু। আমি যে এ জীবনটা কেরাণীর ডেস্কতে বা স্কুলমাষ্টারি করে কাটিয়ে যাব, তা হবে না। আমার ছেলেবেলা থেকেই পব্লিক কাজে টেষ্ট, স্কুলে পড়্বার সময়েই আমি লাইব্রেরী আর চরিত্র-সংশোধনী সভা করেছিলেম! পবলিক্ম্যান হবার আমার বরাবর সখ, যদি একটা নামই না রেখে গেলেম, তবে পৃথিবীতে এলেম কেন?

মতি। এই নাম বাজান একটা রোগ দাঁড়িয়ে গেছে। সমগ্র ইংরাজ সমাজের বিষয় কিছু জানা নাই অথচ তাদের দু' দশটা বড় লোকের কীর্ত্তি পড়া হয়; তার উপর এ দেশে একটা মহৎ দোষ দাঁড়িয়েছে—রাজাবাহাদুরদের ছেলে, তোমার আমার ছেলে, প্রহ্লাদ পরামাণিকের ছেলে সবাই এক বেঞ্চিতে বসে এক বিদ্যা শিক্ষা কর্ছেন, আবার প্রায়ই দাঁড়ায় যে, পরামাণিকের পো রাজপুত্রের চেয়ে কলেজের পড়ায় বড় হয় আর অমনি আশা আস্থা চাল সব বেড়ে যায়। বাপই না খেতে পেয়ে মরুক্ আর মা টোক্‌লাই সাধুক, নিজে একটা রাজা-বাহাদুর কি অনারেবল না হলেই নয়। বুঝেছ বাবুরাম, বিলেতেও সবাই গ্লাডষ্টোন ব্রাইট্ নয়; লক্ষ লক্ষ জন স্মিথ আছে, সমাজটা মাথায় করে রেখেছে তারা, কিন্তু একজনও খবরের কাগজে নাম ছাপায় না। তার পর হিন্দুদের ব্যক্তিগত কর্ত্তব্য বড়ই বেশী; এক একটী একান্নবর্ত্তী পরিবার এক একটী রাজ্য, প্রত্যেক বাড়ীই এক একটী ছোট খাট অতিথিশালা, অন্নসত্র, হাঁসপাতাল, দেবালয়, বিদ্যালয়, আর ধর যদি এক একটী পোলিটিক্যাল ইউনিটিও বটে। সবাই আপনার আপনার রাজ্যটুকু যাতে ভাল চলে চেষ্টা কর দেখি, তা হলেই এই বড় রাজ্যটী উজ্জ্বল হয়ে দাঁড়াবে।

বাবু। তোমার সংসর্গে দিনকতক থাক্লেই আমার সব স্পিরিট ড্যাম্প্ হয়ে যাবে। এখন মা, কি বল টাকার কি হবে? কিছু আমায় দিতেই হচ্ছে, আমি বলেছি তো আর একবার চেষ্টা করে দেখ্বো।

অন্ন। আর আমি টাকা পাব কোথায় বাছা? আমার হাতে তো আর তালুক-মুলুক ছিল না, এদ্দিন যে খাওয়া চলেছে, এই ঢের! তার উপর তোমায় দু' দু'বার ঐ খবরের কাগজ কর্তে ছ' সাতশ টাকা বার করে দিয়েছি।

বাবু। দেখ, যা হবার হয়েছে, আর তিনশখানি টাকা এবার আমায় দিয়ে দেখ, তোমার যা নিয়েছি, সব শোধ করে দিব, আর দেখো, আমি কত বড়লোক হয়ে যাব।

অন্ন। বাবুরাম, দেখ বাবা, আমার কথা শোন,আর কাগজ-মাগজ কর্ত্তে যাস্‌নে, দু দুবার তো ক'রে দেখ্‌লি, শেষ দেনার দায়ে ঘরের ভিতর পর্য্যন্ত লুকিয়ে বসে থাকৃতে হয়েছিল। লক্ষ্মী বাবা আমার! যা হোক্, লেখাপড়া তো একটু শিখেছিস্, আমি আবার বল্‌ছি, একটা চাকরী-বাকরীর চেষ্টা কর; এই দেখ দেখি, মতি কেমন চাকরী-বাকরী করে সুখে-সচ্ছন্দে ঘর-সংসার কচ্ছে; তুইও তাই কর্।

বাবু। উঃ—আবার ঐ চাকরীর কথা!

"স্বাধীনতা-হীনতায় কে বাঁচিতে চায় রে—
কে বাঁচিতে চায়!"

তুমি নিশ্চয় জেন মা, আমি দ্বারে দ্বারে ভিক্ষা ক'রে খাব,তবু এ জীবন থাকৃতে কখন ইংরেজের চাকরী কর্‌বো না।

মতি। দিদি, একবার ঠাউরে দেখ, স্বাধীনতার চোট্‌টা বোঝ; তোমার ছেলে এক মুষ্টি চালের জন্য লোকের দোরে দোরে দাঁড়াবে, তবু গতর খাটিয়ে চাকরী কর্‌বে না! উঃ! বুকের জোর বটে! হ্যাঁ বাবুরাম, যদি তেজই দেখালে বাবা, নিদেন মোট বয়ে খাব, কি কোদাল পেড়ে খাব, এর একটা মুখ দিয়ে বেরুল না কেন? বনেদি চাল হাড়ে হাড়ে বিঁধে গেছে, তুমি কি কর্‌বে বল!

বাবু। তুমি টাকা কটা বার করে দাও মা, এবার আমি নিশ্চয় সফল হব। আমি প্রাণের ভিতর জান্‌তে পেরেছি যে,ভারত-মাতা আমায় বদন ব্যাদান ক'রে ডাকৃছেন,যাকে ইংরাজিতে (call) কল্ বলে। I have a call mother, I have a call!—বুঝ্‌লে মা?

মতি। আঃ—এইবার বুড়ী ঠিক বুঝ্‌তে পেরেছে! এতক্ষণ কি ছাই চাষার ভাষায় কথা কচ্ছিলে, বীরের মা ইংরাজী ক'রে না বল্লে কি বুঝ্‌তে পারে?

অন্ন। এই দেখ মতি,আবার সেই কাগজের বাই ধরেছে, আমায় টাকার জন্য পেড়াপিড়ী কচ্ছে।

বাবু। তোমার কোন্ ভয় নাই মা, এবার লোকসান হবে না, তখন ছেলেমানুষ ছিলেম, (Business) বিজ্‌নেস্ বুঝ্‌তুম না, এখন এডিটারের সব (Tactics) ট্যাক্‌টিক্‌স্ শিখেছি, কি করে পসার কর্ত্তে হয়,তার সন্ধান পেয়েছি, আর কি ঠকি!

মতি। পসারটা কি রকমে জম্‌বে শুনি?

বাবু। প্রথমেই বিজ্ঞাপন দিব, যে সকল গ্রাহক অগ্রিম মূল্য পাঠিয়ে দিবে, তাদের প্রত্যেককে ইমারত প্রস্তুতের কোন একটী বিশেষ আবশ্যকীয় দ্রব্য উপহার দিব।

মতি। ভিতরকার কথাটা কি?

বাবু। ঐ কলুদের ঠাকুরবাড়ীটা ভেঙ্গেছে, ওদের কাছে কিনে সকলকে এক একখানা পুরাণ বরগা পাঠিয়ে দিব।

মতি। ওঃ! সভ্য রকম জুচ্চুরি!

বাবু। জুচ্চুরি কিসে? ডায়মণ্ড্ কাট ডায়মণ্ড্ (Diamond cut Diamond) এক টাকা কি দেড় টাকা দিয়ে যাঁরা একখানা ভাল বই কি এক বচ্ছর ধরে একখানা খবরের কাগজ পড়্‌বেন, আর তার সঙ্গে হাতী ঘোড়া পাবার আশা করেন, তাঁরা জোচ্চোর ন'ন? উভয়ে উভয়কে বোকা ঠাওরাচ্ছে, ইট্ ইজ্ ডিপ্লোমেসি। (it is dipiomacy) এর উপর একটী বড় রকম টেম্‌টেসন্ (Temptation) দিব যে, এক বৎসরের মধ্যে যে সকল গ্রাহক মরে যাবে, তাদের স্ত্রীরা যদি ছ মাসের ভিতর বিধবা-বিবাহ করে,তা হ'লে তাদের প্রত্যেককে এক একখানি পুরুষপীড়ন শাড়ী ও একজোড়া ক'রে তরুবালা-ইয়ারিং উপহার দিব; দুয়ের মূল্য পাঁচত্তর টাকার ন্যূন নহে। স্ত্রীর অনুরোধে অনেককেই গ্রাহক হতে হবে; আমারও কাগজের শ্রীবৃদ্ধি, সমাজ-সংস্কার এক সঙ্গে দুই কাজই হবে।

মতি। এ সব বিষয়ে তো দেখ্ ছি মাথা বেশ পরিষ্কার আছে!

বাবু এতেও মা আমায় চিন্‌তে পারেন না! আরও শোন, নিজের হাতে কাগজ, বিজ্ঞাপনের খুব সুবিধা, অন্য কাগজের সঙ্গেও সস্তায় বন্দোবস্ত হতে পার্‌বে; ঝড়াঝঝড় পেটেণ্ট মেডিসিন সব চালিয়ে দিব। মতি-মামা, তোমার তো অনেক ফিকির আসে, কি সব ঔষধ করা যায় বল দেখি?

মতি। না বাবা, চিকিৎসা আমার এসে না, মানুষ-মারা বিদ্যা আমার নাই।

বাবু। আহা হা সে কেন? ঔষধ আমি তৈয়ার কর্ত্তে পারি, রোগের কথাটা তুমি বলে দাও না, এখন এ দেশে কি কি ব্যায়রাম খুব বেশী লোকের হয়, তারির ঔষধ তৈয়ার করবো।

মতি। তা হলে বাইয়ের ব্যামোর ঔষধ কর, কি মেয়ে কি পুরুষ একটা নয় একটা বাই সকলকেই ধ'রে আছে।

বাবু। আমি ঢের লেক্‌চার দিয়ে এলেম, আমায় আর তোমার লেক্‌চার দিতে হবে না! মা, একটা সাফ বল, আমায় আবার পাঠশালে যেতে হবে।

অন্ন। পাঠশালে যাবি কি রে?

বাবু। সে তুমি বুঝ্‌তে পার্‌বে না, পোলিটীক্যাল্ পাঠশালা। মতি-মামা, বুঝেছ, রাজনীতিতে আমরা শিশু কি না, তাই পোলিটীকাল্ ট্রেনিং দিবার জন্য একটা পাঠশালা হয়েছে; আমরা আর সব ছেড়ে সেজেগুজে পাঠশালের ছেলের ভাবে সেখানে পলিটীক্‌স্ শিক্ষা করি।

মতি। বেশ হয়েছে, বেশ হয়েছে! হ্যাঁ বাবা, বেতের বন্দোবস্ত আছে তো—জল-বিচুটী-টীচুটী?

অন্ন। না মতি, আর দাঁড়িয়ে মিছে বকো না, আপনার কাজে যাও, আমারও রান্না-বান্না সব পড়ে রয়েছে, বৌমা তো দশটা না বাজ্‌লে আর উঠ্‌বেন না।

মতি। হ্যাঁ যাই; বাবুরাম, যা কর তা কর বাবা, মনে রেখ, বালাম ছ টাকা দাঁড়াল, মহাত্মীরা তো ভিক্ষার বখ্‌রা আর তোমায় দেবেন না।

[ মতির প্রস্থান।

বাবু। মা চল্লে যে, কি হল?

অন্ন। কি আর হবে?

বাবু। তা হবে না, তা হবে না, টাকা দিতেই হবে, না হ'লে আমি আফিং খাব, বিলাত পালিয়ে যাব——

[ সকলের প্রস্থান।

## দ্বিতীয় গর্ভাঙ্ক।

—*—

ইংরাজটোলার রাস্তা।

সভ্যা-ভিখারিণীগণ।

( গীত )

প্রাণে কা'র প্রেম আছে গো ভিক্ষা দিয়ে যা।
আমরা সখের ভিখারিণী নয়ন-কোণে চা' ॥
চাঁদা সেধে বারেবার, পুরুষ হারিয়েছে পসার,
তারো বলে তাই এবারে, ধর্‌লে নারীর পা ॥
মোরা বিত্তবতী মেয়ে,
(তাই) বেরিয়ে এলেম ধেয়ে,
খালি পতির পেটের দায়ে বুঝ্ ছও তো তা;—
জয় "রাধে-কৃষ্ণ রাধে-কৃষ্ণ"
(ওগো) ভিক্ষা দাওসে না ॥

[ প্রস্থান।

## তৃতীয় গর্ভাঙ্ক।

—*—

হিড়িম্বার কক্ষ।

হিড়িম্বা ও চাপরাশি।

চাপ। সাহেব তো'জবাব মেঙ্গবে মেম্‌সাব্।

হিড়ি। মুলাকাৎ হোনেসে ভাল কর্‌কে জবাব দেগা, সাহেবকো বোলো, সাহেব সম্‌ঝেগা ; আবি 'বোলো মেমসাহেব চিঠি পাকে বহুৎ খুসি হুয়া, সেলাম দিয়া!

চাপ। খালি ঐ সেলামই কয়ে দিমু? মেমসাহেব মোর উপর একটু নেক্‌-নজর রাখ্‌বেন, পূজোর সময় বক্‌শিশ টক্‌শিশ তো কিছুই মিল্লো না!

হিড়ি। নেই নেই, পূজামে হামলোক বক্‌শিশ দেতা নেই, উস্‌মে হামলোকক। অধরম হোতা হ্যায়।

চাপ। সে হুজুর বালই করেন, ও হালা কাফের হাঁদুর দুগ্‌গী পূজার বক্‌শিশ না দেন, বালই করেন। তা মোরে কেনে ইদির নাম করে কিছু মেহেরবান্‌কি করেন না।

হিড়ি। ও হাম দে শেক্তা, এই লেও।
(আধুলী প্রদান)

চাপ। কি এ—আট আনি! মেমসাহেব গোলামের গোস্তাকি মাফ কর্‌বেন, এডা রাখি দেন, আপনগার মিশি খরিদে লাগি যাবে। নসিবের ফেরে হালে চাপরাশিগিরী কর্‌ছি বটে—লেকেন্ নবাবী আমলে মোর দাদা নানা আমিরী করি গেছে ; যশোর জেলায় এহেনো তাজুফৌজদারের নাম কর্‌লি বাঘে গোরুতে পানি খায় ; আট আনা এনাম হাত পাতি নিলি আমাগোর ইজ্জৎ যায়।

হিড়ি। তব্ তোম্ ক্যা মাঙ্গতা।

চাপ। মিস্ পাচি তরফদার তো হুজুরের চেয়ে কম টাহা পয়দা করেন, তানার কাছে সাহেবের চিঠি নিয়ে গেলি দুইটী টাহার কম আর মোর হাতে দিতি পারেন না। বড়দিনের সময় চারিটী টাহা দিবার কইছেন।

হিড়ি। (সাশ্চর্য্যে) মিস্ তরফদারকি পাশ্ বি সাহেবকা চিঠি যাতা? (Oh Men Men!) ওঃ মেন মেন! আচ্ছা, লেও তোম দু রুপেয়া লেও, বড় দিন বাদ তোমকো আওর মিলেগা।

চাপ। সেলাম সেলাম, খোদা মেমসাহেবের দৌলত সুরত বহাল রাখেন। পাচি মিস্ হুজুরের আয়ারও যুগ্যি নয়

হিড়ি। আচ্ছা, তোম্ যাও—দেখো সাহেব আবি ঘরমে হ্যায়?

চাপ। না, চিঠি মোরে দিয়িই, সাহেব তো পাঁয়দলেই বার হলেন, মালুম করি ভট্টাচায্যি-সাহেবের ওহানে আগুাল খেল্‌বার গিছেন।

হিড়ি। আচ্ছা। হ্যাঁ—আউর দেখো, সাহেবকো বোলো যো হাম সোমবার কো দো বাজে শিবপুর কোম্পানী-বাগিচা মে হাওয়া খানে যাগা।

চাপ। আচ্ছা হুজুর, সেলাম।

[ চাপরাশির প্রস্থান।

হিড়ি। Thanks Thanks Mr. Naga; টাকাটা পেয়ে বাঁচা গেল; those fellows the Jewellers were dunning me to death for this trifle!

(সুচারুর প্রবেশ)

সুচা। বল দেখি দিদিমণি সোণাটী আমার,
এনেছি কি উপহার দিতে চারু করে?

হিড়ি। সুচারু যে ক্রমে কবিতায় কথাবার্ত্তাও আরম্ভ কল্লে?

সুচা। একাকী আছিনু আমি অসভ্য বর্ব্বর,
তব স্নেহ-রসে ভাসি লিখিব পয়ার।

হিড়ি। সে দিন বামাদাস কি বল্‌ছিল জান?

সুচা। কি?

হিড়ি। বল্‌ছিল, আমি সুচারুর বাপের বন্ধু, সে আমায় কাকা বলে, তুমি ত তা হলে তার কাকী হলে, তবে ও তোমায় দিদি বলে কেন?

সুচা। বামা-কাকার ভীমরতি হয়েছে, অমন ঢের ভুল বকে থাকেন। তুমি কি জবাব দিলে দিদি?

হিড়ি। বল্লেম কাকী কাকী—কী—কী—ও একটা কি শুন্‌তে বুড়ুটে বুড়ুটে, ওর চেয়ে দিদি ভাল।

সুচা। বেশ বেশ বেশ বলেছ—

ছোট ছোট বোনটী গো ফোট ফোট ফুল।
কপালে অলকা খেলে কাণে দোলে দুল॥

হিড়ি। আমায় তার জবাব দিলে যে, কাকীকে দিদি বলা এ কেমন সম্পর্ক।

সুচা। তা তুমি এর কিছু উত্তর দিলে না?

হিড়ি। দিলেম না! বল্লেম, ভাইঝীকে প্রিয়তমা, আর খুড়োকে প্রাণনাথ বলা যেমন সম্পর্ক, কাকীকে দিদি বলাও তেমন সম্পর্ক। আগেকার সম্পর্কে তুমি আমার সত্যি ভাই হও তা জান সুচারু?

সুচা। হ্যাঁ ভাল বলেছ, ঠিক তো—বামা কাকাকে বিয়ে কর্‌বার আগে তুমিও তো কাকা বল্‌তে!

হিড়ি। হ্যাঁ, ঐ তোমারি মতন—সম্পর্কে কাকা; আমার বাবার কাছে সদা-সর্ব্বদা যেত আসত কি না, দু'জনে প্রায় এক বয়সই হবে, যদি বামাদাস-কাকা এক আধ বছরের ছোট হয়।

সুচা। ও কি বল্লে! এখন বামাদাস কাকা বল্লে যে?

হিড়ি। (Association of Ideas) এস্‌সিয়েসান্‌ অব আইডিয়াজ; পুরাণ কথা পড়েছে কি না। সে যাক্‌, অত সরস কবিতা হচ্ছিল, কি এনেছ আমার জন্য?

সুচা। পদ্মিনী ভগিনী তুমি পদ্ম-গন্ধ গায়।
কৃত্রিম কি গন্ধ আছে মাখাব তোমায়॥

তাই ভাবি—

হিড়ি। ভ্রাতৃ-প্রেমে আছে তব অতুল সুবাস।
আর কোন বাসে মম নাহি অভিলাষ॥

সুচা। (একটী শিশি দিয়া) দেখ দেখি এটী কি।

হিড়ি। পারফিউমারি—কেন আন্‌লে? পিস্নে, আট্‌কিন্‌সন্‌ আমার আলমারিতে পচ্ছে।

সুচা। একবার ছিপিটা খুলে শুঁকে দেখ।

হিড়ি। (আঘ্রাণ লইয়া) বড় চমৎকার গন্ধ! এ কিসের—

সুচা। চুরি করা আছে ধরা চামেলীর বাস।
ঘ্রাণেতে পরায় প্রাণে ছায়াময় ফাঁস॥

তার পর এটা কি দেখ দেখি।

হিড়ি। এও বড় মধুর!

সুচা। নিশি-গন্ধা মন্দ গন্ধে অন্ধ অলিকুল।
রসালে বসন বাসে রসিক আকুল॥

হিড়ি। আরও আছে যে দেখ্‌ছি, বা বা বা—এ যে প্রাণ মাতিয়ে তুল্লে!

সুচা। মনোতোষ দেল্‌খোস দিলে এলোচুলে
প্রাণেশ পড়িবে লুটে প্রিয়া-পদ-মূলে।

হিড়ি। আমার প্রাণেশ অমনিই পদে পড়ে আছে। আরও একটা শিশি আছে যে দেখ্‌ছি।

সুচা। কামিনী কোমল বাসে ধীরে আসে অলি।

ঢাল লো নলিনী অঙ্গে যাও ভৃঙ্গে দলি।

হিড়ি। যথার্থ বলেছ, বড়ই সুন্দর গন্ধ! দিশি ফুলে এমন পার্‌ফিউমারি তৈয়ার হয়?

সুচা। কবি বলে গেছেন—

নানান দেশে নানান ভাষা,
বিনা স্বদেশীয় ভাষা,
মিটে কি আশা?

নদনদী প্রস্রবণ, আছে কত অগণন,
বিনা বারি বরিষণ,
চাতকীর মিটে কি পিয়াসা ?

হিড়ি। কোথায় পেলে—বিলাতী না ফ্রেঞ্চ?

সুচা। এই খানে তৈয়ারি। দিশি ফুলের গন্ধ আমাদের প্রাণে যত ভাল লাগে, বিলাতী কি তত ?

হিড়ি। তা হলে তো আমাদের পেট্রনাইজ করা উচিত।

সুচা। সে তোমার বিবেচনা তোমার আছে। আমি ভাবলেম, এমন মনোহর পার্-ফিউমারি দিদিকে মাখিয়ে একবার জন্ম সার্থক করি।

না করি বিলম্ব প্রিয় হিড়িম্বার তরে।
আনিনু সুরভি নব প্রাণের আদরে॥

হিড়ি। আদরে এনেছ ভাই স্নেহ উপহার।
দিব প্রেম-প্রতিদান শুধিব না ধার॥

সুচা। জনম জনম ঋণী আমি তব আদ-রিণী—

হিড়ি। আবার ঐ কথা! কাল একবার সকালে দেখা করো, যে পঞ্চাশটী টাকা কদিন চাচ্ছিলে, বোধ হয় দিতে পারবো।

সুচা। ভগিনি, দেবি, স্বর্গবাসিনি! বোন্‌টী আমার, দিদিটী আমার! বামাকাকার কত সৌভাগ্য যে, তুমি তাঁকে বিবাহ করেছ! তোমার করুণায় আমার কোন্ সুখের অভাব? কি না তুমি আমায় দিচ্ছ? টাকা-কড়ি, ছড়ি ঘড়ি, ঘোড়া গাড়ী। শুভক্ষণে বামাকাকাকে তুমি দম্পত্য-জালে আবদ্ধ করেছিলে, তাই এমন ভগ্নি-স্নেহভরা বামা কাকী পেয়েছি।

হিড়ি। কাকা আস্‌ছে—কাকা আস্‌ছে, তোমার—তোমার—এখন যাও, চা খেতে এস কাল সকালে।

সুচা। পোহাও যামিনী আজ সকাল সকাল!

[সুচারুর প্রস্থান।

( বামাদাসের প্রবেশ )

বামা। সুচারু গেল না?

হিড়ি। হ্যাঁ; কটা এসেন্স কিন্‌তে দিয়েছিলেম, দিয়ে গেল।

বামা। এসেন্স কিন্‌তে? তা আমায় দিলে না কেন? এনে দিতেম।

হিড়ি। তা আন্‌লেই বা সুচারু।

বামা। না, তা না—এসেন্সেই কত পয়সা যায়

হিড়ি। কার গো! দেখ যেন আমার মাসহারা বন্ধ করে দিও না!

বামা। টাকা তোমারই বটে, নষ্ট কর, তাই বল্‌ছি।

হিড়ি। এত এসেন্সে দরকার তো তোমারই জন্য।

বামা। আমার জন্য!—আমায় আবার কবে দিয়েছ?

হিড়ি। স্বামী মহাশয়! আপনার অঙ্গে যে এক অদ্ভুত ছাগল-সৌরভ আছে, একবার প্রবেশ করিলেই দ্বাদশ দণ্ড গৃহ আমোদিত থাকে! ছ'শিশি এসেন্স ছড়ালেও সে গন্ধ দূর হয় না।

বামা। শুনেছি, ছেলেবেলায় অনেক ছাগল-দুধ খেয়েছিলুম, বোধ হয় তাইতেই—

হিড়ি। চেহারার চটক্ আক্কেল আচরণ সেই চারপেয়ে দাই-মার মতন দাঁড়িয়েছে।

বামা। এ সব দেখে শুনেই তো বিবাহ করেছ, এখন আর গঞ্জনা কেন? গোটা পাঁচেক টাকা আমায় দিতে হবে।

হিড়ি। এখন আমার হাতে কিছু নাই।

বামা। বিশু নাগের চাপরাশি কি একখানা চিঠি দিয়ে গেল না?

হিড়ি। বিশু নাগ কি?—মিষ্টার ন্যাগ মুখ দিয়ে বেরোয় না? চিঠি দিয়ে গেছে, তা কি হয়েছে?

বামা। চাপরাশি-সাহেব হাস্‌তে হাস্‌তে

গেল, দু'টাকা বক্‌শিশি দিয়েছ দেখিয়ে আমায় শুদ্ধ সেলাম কল্লে।

হিড়ি। দেখ, একটা ব্যারিষ্টারের চাপরাশি তোমায় সেলাম কল্লে; এ মান্যও তোমার আমার জন্য, তা বোঝ ?

বামা। তা তোমারও যত সাহেবসুবোর সঙ্গে আলাপ হচ্ছে আমারও তত মান বাড়্‌ছেই তো। আমি বল্‌ছিলেম কি, চাপরাশিকে যখন বক্‌শিশ দিলে, তখন চিঠির ভিতর কি আর কিছু ছিল না——

হিড়ি। চারশ' টাকার একখানা চেক ছিল; টাকাটা মিষ্টার স্যাগার কাছ থেকে লোন্ করতে হলো, অবশ্য ডেট্ অফ্ অনার, (Debt of honor) কিছু লিখে পড়ে দিতে হয়নি। (Cable) কেবল্ হারের দরুণ এস্, কে, দাসের ডিউ (Due) অনেক দিন হয়ে গেছে; ও টাকা থেকে একটী পয়সা খরচ কর্‌বার যো নাই।

বামা। আমি যে বেরুতে পাচ্ছিনে,জুতো জোড়াটা একেবারে ছিঁড়ে গেছে।

হিড়ি। তোমার পায়ে এত জুতো ছেঁড়ে কেন ? চিবও না কি ?

বামা। হিড়িম্বা, ডিয়ার! সুরুচিসম্পন্ন প্রেমালাপ তোমা ছাড়া আর কেউ কর্‌তে পারে না। আজ এক জোড়া কিনে দাও,এবার খুব সাবধানে চালাব.

হিড়ি। জুতো—জুতো—রসো—গ্রিশিয়ান্ সি্পার পায়ে দেবে ?

বামা। গ্রিশিয়ান্ সি্পার! খুব দেব, খুব দেব. আমার বরাবরই ক্লাসিক টেষ্ট. ( Classic taste )।

হিড়ি। এ জোড়াও যেন আর (Taste) টেষ্ট্ করে ফেল না। আমার পড়্‌বার ঘরে আছে, নাও গে, প্রায় নূতনই আছে।

বামা। তোমার সি্পার আমার পায়ে হবে কেন ?

হিড়ি। হবে হবে—সে আমার নয়, জেণ্টল্‌ম্যানের জুতো; মন্মথ বাবু যখন আমায় ফ্রেঞ্চ পড়াতে আস্‌তেন, অনেকক্ষণ বস্‌তে হ'ত বলে বুট খুলে পায়ে দিতেন, সেই পর্য্যন্ত আর নিয়ে যাননি; তোমার ঠিক ফিট্ হবে; দেখি—( অঙ্গুলী দ্বারা মুখ মাপিয়া) ষোল আঙ্গুল, ঠিক হবে।

বামা। মুখ মাপ্‌ছো যে ?

হিড়ি। মুখের মাপে জুতোর মাপ ঠিক মেলে জান না ? ষষ্ঠীবাবুর সঙ্গে দেখা করেছিলে ?—এবার লেডিজ্‌দের কাউন্সিলে বস্‌বার রেজোলিউসন্ মুভ্ হবে তো ?

বামা। না, ওরা কোন মতেই রাজী হয় না, বিশেষ ষষ্ঠী বাবু বড়ই নরম হয়ে পড়েছেন, যেখানে সেখানে আপনাকে হিঁদু বলে পরিচয় দিচ্ছেন আর বলেন, "আমি বড় বাড়াবাড়ি করে ভুল করেছি." "বাঙ্গালীত্ব বজায় রেখে বাঙ্গালীর উন্নতি কর্‌তে হবে", এই এক নূতন ধূয়ো আরম্ভ করেছেন।

হিড়ি। রিয়্যালি! (Really ?)

বামা। মাইরি!

হিড়ি। কি—কি বল্লে ?

বামা। আর বল্‌বো না, আর বল্‌বো না, তোমার পায়ে পড়ি, হঠাৎ মুখ দিয়ে বেরিয়ে গেছে।

হিড়ি। কতবার এমন হঠাৎ বেরুবে ?—পাড়াগেঁয়ে ভূত! কিছুতে অসভ্যতা গেল না ? কাণ মল বল্‌ছি।

বামা। এই বারটী মাপ—

হিড়ি। মল কাণ,নইলে মনে থাক্‌বে না।

বামা। তোমার দুটী—

হিড়ি। মল।

বামা। এঁ্যা—এঁ্যা—

হিড়ি। মল্‌বে কি না ? বেহারা—

বামা। এই মল্‌ছি, মল্‌ছি, তোমার পায় পড়ি।

হিড়ি। এখন ভাল করে বল, ষষ্ঠী বাবু কি বলেন ?

বামা। সে সব হিঁদুর মত নানান কথা কন, ইংরাজী ছেড়ে বাঙ্গলায় বক্তৃতা দিতে হবে; বলেন, আগে পেটের ভাতের জোগাড় কর্ত্তে হবে, তার পর আর সব সেই ইডেন্ গার্ডেনের সাজা সেলারের ব্যাপার থেকে ষষ্ঠী-বাবু যেন কেমন মুস্‌ড়ে গেছেন; ওয়াইফের পরামর্শে বিগ্‌ড়ে গেলেন দেখ্‌ছি।

হিড়ি। সেটা অমনি মিন্‌মিনে মেয়ে-মানুষ, আমি বরাবর জানি। গলায়দড়ে বামুনের মেয়ে কি না!

বামা। প্রেয়সি হিড়িম্বা, তোমার মত উন্নতিশালিনী বিপুলবক্ষে তুমুল-বলধারিণী, শিক্ষিতা দীক্ষিতা ভক্ষিতা বিখ্যাতা স্ত্রীলোক আর ক'জন পাওয়া যায় ?

হিড়ি। স্তব রাখ, এখন কি করবে বল দেখি ?

বামা। কি কর্‌বো তাই ত ভাব্‌ছি, কাগজে তো খুব কড়া কড়া আর্টিকেল লিখেছি, ইংরাজী কাগজেও করেস্‌পন্‌ডেন্স পাঠাচ্ছি।

হিড়ি। তা হলে তো দেখ্‌ছি, সব বাসায় গিয়ে ঘরে ঘরে মরে থাক্‌বে! দেখ, ও সব লম্বা চওড়া অপরের কাছে করো, আমার কাছে নয়, তোমার কাগজে লেখার যে ফল হয়, তা তুমিও জান, আমিও জানি। আসল কাজের প্র্যাকৃটিক্যাল্ কিছু উপায় কর্ত্তে পেরে থাক তো বল।

বামা। প্র্যাকৃটিক্যাল্ উপায়ের মধ্যে যারা একটু বেশী জোগাড়ে, কি টাকা দিয়ে বিশেষ সাহায্য কর্‌তে পারে, এমন সব লোক-গুলোকে তাড়াবার একটা ফিকির বার করেছি।

হিড়ি। কি রকম ক'রে তা হবে ?

বামা। ঐ আমাদের যা মূলমন্ত্র আছে, "কুচরিত্র কুচরিত্র" ব্রহ্ম-অস্ত্র ঝেড়ে দিয়েছি; অধঃপতিত হিন্দুদের ভিতর আর তো স্ত্রী-স্বাধীনতাও নাই, প্রেমের বিকাশও নাই; কোর্টসিপ্ ফিমেল্‌-সোসাইটী কিছুই নাই; অথচ কিছু আমোদ প্রমোদ না হলেও মানুষ থাক্‌তে পারে না; কাজেই একটু খুঁজ্‌লেই অনেকেরই চরিত্রে খুঁত বার করতে পার্‌বো। তখন বল্‌বো, ঐ সকল কুচরিত্র লোকের সঙ্গে আমরা একত্রে বস্‌বো না, দেশোদ্ধারের পবিত্র কার্য্যে তাদের সংযোগী হব না, দু' একটীকে এই রকম করে বিদায় করা হয়েছে; ক্রমে ভাল ভাল কাজের লোক সবও জড় কর্‌তে পার্‌বো বোধ হয়।

হিড়ি। এত কাণ্ড হয়ে তার পর স্ত্রীলোকের ইলেক্‌সনের চেষ্টা হবে, তা হ'লে তো আর আমি বয়স্ থাক্‌তে থাক্‌তে কাউ-ন্সেলে বস্‌তে পেলেম না দেখ্‌ছি। শোন একটা কথা বলি, তুমি আমায় যথার্থ ভালবাস ?

বামা। ভালবাসি না ?
সাক্ষী চন্দ্র সূর্য্য, সাক্ষী গ্রহ তারা,
সাক্ষী বেদি বেঞ্চি, সাক্ষী দাড়ী চসমা,
চাঁদার খাতা ছাপাখানা সব সাক্ষী—

হিড়ি। আর উদ্দীপনায় দম দিয়ে কাজ নাই, সফিনা দিলে এরা কেউ হাজির হতে পারবে না।

বামা। ভালবাসি কি না, তা কি তুমি জান না? যখন সেই তোমাদের বাড়ী যেতেম, যখন সেই সবে পনের কি ষোল বৎসর বয়সে তুমি এলোচুলে ফিতে বেঁধে বালসুলভচপল-তায় সরলপ্রাণে মধুর লম্ফনে ছুটোছুটী করে বেড়াতে, যখন সেই আধ আধ স্বরে তুমি আমায় খুড়ো খুড়ো বলে ডাক্‌তে, তখন থেকে তোমায় আমি প্রাণ মন সব সমর্পণ করেছি; তোমার বিদ্যার অপূর্ব্ব বিকাশ দেখে তখন সকলেই মনে কর্‌তো যে, এ দেশে তোমার যোগ্য বর মিল্‌বে না, বিলাত থেকে

তোমার পতি আন্‌তে হবে ; কিন্তু ধন্য উন্নতি, ধন্য স্ত্রী-স্বাধীনতা, অবশেষে তুমি কৃপা করে আমাকেই দাসত্বে নিযুক্ত কর্‌লে!

হিড়ি। কাকা! তখন থেকেই তোমার মূর্ত্তি আমার প্রাণে আঁকা ছিল ; তুমি অনেক রাত্রে বাবার টেবিলে খানা খেয়ে চলে এলে, আমি তোমায় স্বপ্ন দেখে কত দিন হাঁউ মাঁউ করে ডরিয়ে উঠেছি—

বামা। আহা, পতি-ভীতা সরলা বালা!

হিড়ি। ভাল, আমি তোমায় বিবাহ করায় তুমি কি অসুখী হয়েছ?

বামা। অসুখী! আমি কে—তুমি ছাড়া আমি কে? তোমার বলেই আমি সম্প্রদায়ের ভিতর কান্না তুলে দিয়ে বীররস প্রবেশ করিয়েছি! ভেবে দেখ দেখি আমি কি ছিলেম আর কি হয়েছি, তখন আমায় ক'জন লোকে জান্‌তো, কিন্তু এখন হিড়িম্বার স্বামী বল্লে কে না আমায় চিন্‌তে পারে? তোমার মহিমায় কত বড় লোকের পায়ের ধূলো আমার বাড়ী পড়ে! কে আমায় ভাল করে ইংরাজী শেখালে?—আজও কে আমার চিঠিপত্র লিখে দেয়? আমি যে আমি, সে কেবল তুমি আছ বলে ; পঞ্চাশের পাঁচ তুলে নিলে যেমন শূন্যটীর কোন মূল্য থাকে না, তেমনি হিড়িম্বা তুমি যদি অধমকে ত্যাগ কর, তা হ'লে আমি একটী শূন্যের মত পড়ে থাকব ; তুমি ইউনিট্ ( Unit ), আমি জিরো ( Zero )!

হিড়ি। ভাল, বুঝ্‌লেম যে, এখনও পুরুষের ভিতর কৃতজ্ঞতা আছে।

বামা। জান তো প্রিয়ে, অধম বামাদাস চিরদিনই অবলা-বান্ধব, তার উপর হিড়িম্বা তুমি আমার গর্ব্ব, আমার সর্ব্বস্ব আমার পালন ! যে দিন থেকে তুমি আমায় তোমার প্রেম-শকটে জুড়ে দাম্পত্য-চাবুকের জোরে সংসার-ক্ষেত্রে চালাচ্ছ, সেইদিন থেকে আমি বুঝেছি যে, সকল ধর্ম্মের সারধর্ম্ম "স্ত্রী-পূজা"। আর জগৎকে এই মহাসত্য শিক্ষা দিবার জন্য "জয় হিড়িম্বার জয়" বলে বুক বেঁধে দাঁড়িয়েছি।

হিড়ি। বেশ, তা হ'লে আমায় সুখী কর্‌বার জন্য একটী কাজ কর্‌তে হবে।

বামা। এখনই হুকুম কর ; বল, তোমার সামনেই আমি গলায় দড়ী দিয়ে মরি, তুমি যাকে ইচ্ছা আবার বিবাহ করে সুখী হও ; সকলেই তোমায় ভালবাসে, কেউ কেউ আমার মৃত্যুর জন্য প্রার্থনা করেও শুনেছি।

হিড়ি। না না, এতদুর কর্‌তে হবে না ; আর কাকেও বিবাহ কর্‌বার ইচ্ছা থাকলে, আমি মনে কল্লেই তোমায় ডিভোর্স (Divorce) কর্‌তে পার্‌তেম ; তোমার মত পতি আমার বিশেষ আবশ্যক।

বামা। কোথায় প্রিতঃ আত্মাবল্লভ! আমি যে আর নাই! পৃথিবীতেই যে হিড়িম্বা আমায় স্বর্গের সুধা এনে দিলে ; কি প্রেম, কি প্রেম!

হিড়ি। চুপ কর, এখন যা বল্‌ছি, শোন ; তুমি একেবারে সমস্ত কাগজে ছাপিয়ে ( Declaration ) ডিক্লারেসন্ দাও যে, আজ থেকে তোমরা ষষ্ঠীদের সঙ্গে সকল সম্পর্ক ছেড়ে দিলে, কোন কাজে সহায়তা কর্‌বে না।

বামা। তা—তা—আমার যে কিছু—লাভ—এই ইণ্টারেষ্ট ( Interest )—

হিড়ি। যাক্ গে, তোমার কোন্ খরচ না আমি যোগাচ্চি?

বামা। কিন্তু আমি লিখে দিলে আমাদেরই সবাই কি রাজী হবে?

হিড়ি। তুমি তো লিখে পাঠাও, সে ভার আমার উপর।

বামা। কি রকম লিখ্‌তে হবে, তুমিই একটা লিখে দাও, আমি সই করে দেব এখন। কিন্তু আর একটা ফিকির আছে, তুমি রাজী হ'লে ওদের যথেষ্ট অপদস্থ করা হয় আর ধনে প্রাণে মারা যায়।

হিড়ি। কি—কি?

বামা। একটা ডিফ্যামেসন্ কেস্; আজ-কাল অনেকেই কচ্ছে, চল্‌ছেও ভাল; ক্রিমিন্যালের সঙ্গে সঙ্গে একটা সিভিল্ ড্যামেজের সুট্।

হিড়ি। ( That's it—That's it! ) হ্যাটস্ ইট্, হ্যাটস্ ইট্! বামা কাকা! চক্রান্তে তোমার মত দ্বিতীয় নাই; ইউ আর এ ডার্‌লিং! ( You are a darling! )

বামা। প্রেয়সি, আমি যখন হিন্দু ছিলেম, দেশে আমায় লোকে ধড়ীবাজ-বামা বল্‌তো।

হিড়ি। (And they were Prophets all.) এণ্ড দে ওয়্যার প্রফেট্‌স্ অল্। কমিটী করে এর একটা পরামর্শ কর্ত্তে হবে।

[ উভয়ের প্রস্থান।

## চতুর্থ গর্ভাঙ্ক।

কলেজ স্কোয়ার।

গুরু-দিদিমণিগণ।

( গীত )

ঘুচ্‌বে জ্বালা কুলবালা বিদ্যা নিবি আয়।
হবে না কাণাকাণি জানাজানি—
বিদ্যা দিব জানানায়॥
জেগে আছ কে যুবতী, শুন পতি অনুমতি,
হ'তে হবে বিদ্যাবতী, কাটিয়ে কাজের দায়॥
শেখাব আঙ্ক আঙ্ক ফলা,
দুলিয়ে বেণী খুনী ধাঁজে চলা,
গুপ্তলিপি প্রেমের কাপি ইসারায় সায়॥
ওলো এলিয়ে দিয়ে চুল,
তোরা তুল্‌বি উলে ফুল,
কুলবতীর ভক্তি হলে মুক্তি দেব তায়;—
(আবার) কাল চখে দেখ্‌বি আলো গাউন
পরে গায়॥

[ সকলের প্রস্থান।

## পঞ্চম গর্ভাঙ্ক।

বাবুরামের অন্তঃপুরস্থ প্রাঙ্গণ।

ঝী ও অন্নপূর্ণা।

ঝী। ( ছড়া-ঝাঁট দিতে দিতে ) পায় পায়
জড়িয়ে যায়,
কাজ নাই আর গোবর-ছড়ায়।
দিনে রেতে নাইক ছুটী,
কেমন ক'রে ভোর ভোর উঠি।
বলি বয়স তো এই বই নয়,
এতে আর কত সয়?
পোড়ারমুখো ছোঁড়া সকাল সকাল মলো,
তাই ত দাসী হতে হলো।
হোক্ চাষা, ছিল মনের মতন,
কর্‌তো তবু খুব যতন।
দেখ না এই জাড়ের দিনে,
যদি না পার্‌তো কিনে,
গাছে থেকে নামিয়ে কলস—
দোর দে আমায় খাওয়াত রস।
যা করি তা করি মনে নাইক কু,
কাটা ঘায়ে ধর্‌লে জ্বালা কে না দেয় ফুঁ!
নইলে আমি তারি,
তারে ভুল্‌তে নারি,
সাঁজে সকালে ডাকি হরি,
মরে যদি অপ্লেয়ের কাছে যেতে পারি—

( অন্নপূর্ণার প্রবেশ )

অন্ন। বলি হ্যাঁগা মেয়ে, এত দেরি করে কি আস্‌তে হয় বাছা?

ঝী। জাড়কালে যে কুয়াসা, বেলা যায় না আঁচা।

অন্ন। হাঁরে কোয়াসা কোথা, আকাশে না তোর চথে?

ঝী। হাঁ গো হাঁ, গরিব পেলে সব বল্‌তে পারে লোকে।

এয়েছ এই ঢের,
কর্‌বো কি গেরোর ফের।
রগ্ কর্‌ছে টন্ টন্,
চোখ কর্‌ছে কর্ কর্,
বুঝি কম্প দিয়ে আসে এই জ্বর।
আঃ—ইঃ—উঃ—আঃ—
ভাঙ্গছে দেখ্‌ছ গা!
তাড়াতাড়ি দিই গে মুড়ি,
আজ ছুটী দাও গো বাছা।

অন্ন। তাই ত, তোর চোখ দুটো লাল, রাঙা হয়েছে গাল—
রাত্রে কি খেয়েছিলি কাল?
উঃ তোর মুখ দে ভক্ করে বেরুল কি গন্ধ!

ঝী। দেখ বাছা—
তার পর আরও কত কি কর্‌বে সন্দ!
আমার বাত-পৈত্তিকের ধাত—
আর দাঁড়াতে পারিনে হইগে একটু কাত।

[অন্নপূর্ণার প্রস্থান।

(গীত)

ঘুমের ঘোরে পড়ি ঢলে কাজে কি লাগে মন।
গোপালে জাগালে রাত করে জ্বালাতন॥
কি জানি কি খাইয়ে দিলে,
মনের চাবি কেড়ে নিলে,
গপে গে পন্ন ঢলে হারায়ে চেতন॥
গতর খাটাব বলে,
সহরে এলেম চলে,
পর্‌বো না গায়ে দু'খান, দেখ্‌বে না দশ জন?
তবে মিছে কি গতর মাটী, কাটানো যৌবন॥

[প্রস্থান।

(অন্নপূর্ণার পুনঃ প্রবেশ)

অন্ন। দেখ ক'দিন কাজ বন্ধ করে!—জোর করে বল্লে এখনই জবাব দিয়ে চলে যাবে। একালের বৌ ঝীর গতর গিয়েছে, ওদের চাকরীর ভাবনা কি? ঘরে ঘরে সব ঘর-ভাড়া করা ঝী, জাত জন্ম আর রইল না, তবু আমি বেঁচে আছি বলে রাঁধুনী ঢুকতে দিইনে। উঠানটাও তো ভাল করে ঝাঁট পড়েনি, বাসনগুলো কল্‌তলায়; এদিক্ কর্‌বো, না হেঁসেলে যাব? অমন যুগ্যি বৌ, তা কি একদিন হাঁড়ির কাছে এগোবে, তারই সেবা করে কে, তার ঠিক নাই, এখনও তো পড়ে ঘুমুচ্ছেন। ছেলে যে এক বারে লাট সাহেবের মেজাজ, সংসারের কুটোর উপকারটী তার দ্বারা হবার যো নাই। (দ্বারাঘাত) বৌ-মা ও বৌ-মা, সাড়েনটার ভোঁ অনেকক্ষণ বেজে গেছে যে, ওঠ না, এতক্ষণ অবধি বিছানায় গড়াগড়ি দিলে অসুখ কর্‌বে যে।

(চোখ পুছিতে পুছিতে কিশোরীর প্রবেশ)

কিশো। দেবি দেবি, কি কল্লেন—কি সর্ব্বনাশ কল্লেন!

অন্ন। কি কি কি হয়েছে মা, অমন কচ্ছো কেন?

কিশো। মরি মরি, আমি কি অদ্ভুত স্বপ্ন দেখ্‌ছিলেম, কর্কশকণ্ঠে আহ্বান করে কেন আপনি তা ভঙ্গ কল্লেন?

অন্ন। ষাট ষাট, কি দুঃস্বপ্ন দেখে ভয় পেয়েছ বাছা?

কিশো। বড়ই মনোহর স্বপ্ন মা;—
নিশা-শেষে দেখিনু স্বপন,
আগুন লাগিয়া যেন গিয়াছে সংসারে
বিবাহের দিনে মম।

অন্ন। কি সর্ব্বনাশ! কি অলক্ষণ মা, আগুন লেগে গেছে?

কিশো। তার পর শোন—
নব-বধূ-বেশে আমি দাঁড়ায়ে প্রাঙ্গণে,
দুধে-আল্‌তায় পাদুখানি দিয়া;

ভস্ম হলো ঘর দ্বার দেখিতে দেখিতে,
তুমি মা গো সে আগুনে যাইলে জলিয়া,
বেগুণ ঝলসে যথা উনুন মাঝারে।

অন্ন। চুপ কর মা চুপ কর, আমি ব্রহ্মার পূজা দিব।

কিশো। ভয় পাও কেন মা, আরও চমৎকার কথা শোন—

বিনা অর্থে হলো তব উত্তম সৎকার,
হরষে ভাসিল পুত্র তব,
হেরিয়া সে ছবি!
চারিদিকে চাহি দেখি নাহি কিছু আর,—
কিবা অন্ন পরিধেয় জলপাত্র কিবা।
বিবাগী হইয়া বাছা—
থুড়ি—নাথ চলিল ভিক্ষায়,
সঙ্গ নিনু আমি তাঁর,
অঙ্গ ঢাকি পাউডার দিয়া,
এলাইয়া দিয়া চুল সাজিনু যোগিনী,
কে জানে কে দিল আনি গৈরিক বসন—
বেড়িনু কটিতে সাধে;
সোহাগে প্রাণেশ আসি গলাটী ধরিয়া,
চুমিল পবিত্র এক বঙ্কিম-চুম্বন।

অন্ন। বাছা, এ বড় অমঙ্গলের স্বপ্ন, লোকের কাছে বল্‌তে নাই, সবাই তা হ'লে তোমায় অলক্ষণে বল্‌বে।

কিশো। বলে বলুক, তারা প্রেম জানে না। তুমি যদি মা লেখাপড়া জান্‌তে, তা হ'লে বুঝ্‌তে যে, পতির হাত ধরে বনে বনে বেড়ানয় কত সুখ—কত প্রেম!

অন্ন। যাক্ বাছা, আমি ও সব কথা বুঝ্‌তে পারি না। এখন বল্‌ছিলেম কি, ঝী মাগী তো জ্বর বলে লেপ মুড়ি দিয়ে শুলো; আমি উনুনে আগুন দিয়েছি, হাঁড়িটা চড়িয়ে দিই, তুমি যদি বাছা একটু রান্না-ঘরে বসে আঁচটা-পানে নজর রাখ, তা হ'লে আমি তাড়াতাড়ি করে বাসন ক'খানা ধুয়ে নিই।

কিশো। মা!—

অন্ন। কি বাছা?

কিশো। মা, আপনি কি বাতুল হয়েছেন?

অন্ন। বাত তো অনেক দিনই ধরে আছে বাছা, তা এমন কি কপাল ক'রে এসেছি যে, দুদিন জিরিয়ে সোয়াস্তি পাব?

কিশো। আহা—হা—হা—বাত নয়; বাতুল, আপনি কি পাগল হয়েছেন?

অন্ন। সে কি বাছা, অমন প্রার্থনা আর করো না।

কিশো। না, নিশ্চয়ই আপনি পাগল হয়েছেন; তা না হ'লে আমাকে—আর কেউ নয়, আমাকে—কেমন ক'রে রান্না-ঘরে গিয়ে উনুনের দিকে চেয়ে থাক্‌তে বল্লেন?

অন্ন। কেন, এতে আর দোষ কি বাছা, তুমি আমার যুগ্যি বৌ—ঘরের লক্ষ্মী।

কিশো। লক্ষ্মী—আমি লক্ষ্মী! মা, অমন কথা আর মুখে আন্‌বেন না, ওতে আমায় গালাগালি দেওয়া হয়।

অন্ন। কে জানে বাছা, তুমি কি বল, গেরস্তর বৌয়ের হেঁসেলে গেলে দোষ কি?

কিশো। দোষ কি? আসুন, আমার সঙ্গে আসুন, আলমারি খুলে সমস্ত বই আপনার সামনে ফেলে দিচ্ছি, দেখে বলুন যে, তার মধ্যে যত নায়িকা আছে, তারা কে হেঁসেলে গিয়েছিল? তিলোত্তমা কখনও ঘরের কাজ করেছিল? মৃণালিনী যখন একজন গরীব ব্রাহ্মণের ঘরে বাস করে, তখনও সে প্রেমের ছবি আঁকা ছাড়া আর কিছু করেনি; মনোরমা পুকুরে হাঁস দেখা ভিন্ন আর কি করেছিল? সূর্য্যমুখী কখনও রেঁধেছিল? কুন্দ কখনও ভাত বেড়েছিল? শান্তি, ভ্রমর, শ্রী, মাধবী-কঙ্কণ, এরা কেউ কখনও বিছানাটী পর্য্যন্ত পাতেনি। হাঁ, তুমি বল্‌বে যে, কমল একবার কাজ করেছিল বটে, কুন্দকে পেয়ে একবার তার গা ধুইয়ে চুল আঁচড়ে দিয়েছিল; তা মা, কমল একজন উপনায়িকা মাত্র। আর—

আর যদি সে দিন হয়, সে শুভদিন আসে—তোমার পুত্র, আমার প্রাণেশ্বর যদি কখন কোন সুন্দরী যুবতীকে কুড়িয়ে ঘরে আনেন, তখন যদি আমি সূর্য্যমুখীর মতন বেরিয়ে না যাই, তা হ'লে না হয় আমিও তার গা ধুইয়ে দিব।

অন্ন। বৌ-মা, তুমি আজ কি বক্‌ছো, কে তারা—কাদের কথা বল্‌ছো ?

কিশো। তারা সব নায়িকা—অপূর্ব্ব সৃষ্টি—প্রেমের অবতার—এবং এখনকার বাঙ্গালা সাহিত্যের জজ ও জুরিদের মতে তারাই বাঙ্গালী কুলবালার আদর্শ রমণী! তোমাদের মহাভারতে সীতা সাবিত্রীকে এঁরা অন্ধকারে ফেলে দিয়েছেন

অন্ন। কি বৌ বাবা—কি বলে গা! বই পড়্‌লে কি মাথা এমনি খারাপ হয়ে যায়? আমারও ঝকমারী যে ওকে আবার কাজ কর্‌তে বলি। যাই রান্না-ঘরের দাওয়ায় বসে বাসন কখানা মাজি গিয়ে।

[ অন্নপূর্ণার প্রস্থান।

কিশো। পরিচারিকে—পরিচারিকে!

( বাবুরামের প্রবেশ )

বাবু। কি প্রিয়ে, এর মধ্যে উঠেছ! অমন করে দাঁড়িয়ে কেন—মা কোথা ?

কিশো। দেখ দেখ নাথ দেখ দেখ চেয়ে,
গগনে বাড়িল বেলা, তাতিল তপন ;—
আমি কিন্তু এখনও গো
খাই নাই চা!

বাবু। সে কি, সে কি! এখনও চা খাওয়া হয়নি? সর্ব্বনাশ! না এ (Poor thing) পুওর থিংকে আর বাঁচ্‌তে দিলে না! কেন, চা হয়নি কেন—ঝী কোথায় ?

কিশো। কই, পরিচারিকাকে তো আজ দেখ্‌তে পাচ্ছি না, অবলাকে কেউ হরণ ক'রে নিয়ে গেল, না মা তাকে কোন দৌত্যকার্য্যে পাঠালেন, তা বুঝ্‌তে পাচ্ছি না।

বাবু। তা মা নিজে বুঝি একটু চার জোগাড় করে দিতে পারেন নি ?

কিশো। হা ধিক্—তিনি চা তৈয়ার কর্‌বেন! তিনি অজ্ঞে আমায় যে কথা বলেছেন—

বাবু। কি, তোমায় কোন কড়া কথা বলেছেন না কি ? আমায় চেনেন না!

কিশো। রাগ করো না, রাগ করো না, বুড়ো মানুষ, তায় অশিক্ষিতা, কথাটা ভাল ক'রে বুঝ্‌লে কি আর বল্‌তেন ? তুমি রাগ্‌ছ, শুনে আমার তো কেবল হাসিই পেয়েছিল, তুমি নাই, কার সঙ্গে হাসি, তাই এতক্ষণ চেপে রেখেছি।

বাবু। কি কথাটা [illegible] না।

কিশো। শুন্‌বে [illegible]—আমায় বল্‌ছিলেন কি না হা-[illegible]-ঘরে বসে হা-হা-হা-হা—ভাতের হাঁ[illegible] থাক্‌তে হা-হা-হা-হা—

বাবু। হা-হা-হা-হা, মা [illegible] মধ্যে মধ্যে চাকরী কর্‌তে [illegible] যা হোক্, ঘুম থেকে উঠে এ[illegible] তুমি দাঁড়িয়ে আছ কি করে কিশো[illegible] তামাসা করি আর যা করি, মার বড় অন্যা[illegible] মা—মা—

( অন্নপূর্ণার প্রবেশ )

অন্ন। বাবুরাম এসেছিস্—কেন ডাক্‌ছিস্?

বাবু। ডাক্‌ছি কেন—বলি, এই যে একটী ভদ্রলোকের মেয়েকে বাড়ীতে আনা হয়েছে, কি খুন করবার জন্য ?

অন্ন। সে কি রে, আমি ত ওকে কখন কুটোটী নাড়্‌তে বলিনে, তবে আজ ঝীর অসুখ করেছে, তাই—তাই একবার হেঁসেলটায়—

কিশো। ও ভাই, সেই কথা ভাই, সেই কথা, হা-হা-হা-হা—

বাবু। সে সব শুনেছি ; তা যেন বোঝ না সোঝ না একটা আহাম্মুখের মতন কথা বলেছ, কিন্তু এ কি এ—তাড়াব না উঠান চষা কেন, আস্তে আস্তে গলাটা টিপে বাড়ী থেকে বার করে দিলেই হয়! আর না হয় তার চেয়ে সোজা, ভাতের সঙ্গে একটু সেঁকো মিশিয়ে দিতে পার না? আর তা হ'লে জান, আমি সঙ্গে সঙ্গে জলে ঝাঁপ দিব, তোমার সব আপদ একেবারে চুকে যায়।

অন্ন। অবাক্ কল্লে! কি কথা—ও বৌ-মা, আমি কি বলেছি, কি করেছি?

বাবু। ওগো লাগায়নি গো লাগায়নি, ওর দিকে রাক্ষসীর মতন কটমটিয়ে চাচ্ছ কি? ওর যদি সে স্বভাব হত, তা হলে একদিনও তুমি এ বাড়ীতে টেক্‌তে পার্‌তে না। বল্‌ছিলেম, এতটা বেলা হলো, বেচারি এখনও একটু চা খেতে পায়নি!

অন্ন। ঝীয়ের একটু অসুখ করেছে—সেই ত রোজ করে—

বাবু। কল্লেই বা তার অসুখ, তুমিই বা কি কচ্ছিলে? প্রিয়ে আমার খুব বীরাঙ্গনা, তাই এখনও—এখনও—চা না খেয়ে দাঁড়িয়ে আছে, অন্য কোন অবলা হ'লে—

কিশো। ওহো বিঘূর্ণিত মস্তিষ্ক আমার,
শূন্যময় হেরি চারি দিক্!

বাবু। মা—চা—চা—প্রিয়ে যায়!

অন্ন। চা যে শুনেছিলেম আবার ফুরিয়েছে, আমার ছাই মনেও ছিল না, আনাও হয়নি।

কিশো। ওহো চা নাই ঘরে—
কি কাজ সংসারে আর!

বাবু। কি সর্ব্বনাশ! চা নাই, প্রিয়ে যে যায়! ও মা দাঁড়িয়ে দেখ্‌ছ কি, যাও—(A horse a horse my kingdom for a horse) এ হর্স এ হর্স মাই কিংডম্ ফর্ এ হর্স ; চা—চা—চার বদলে আমার রাজত্ব—কি না প্রিয়-তমাকে দিব!

অন্ন। এখন কি করি, চা তো ঘরে নাই, অনেক শুকনো বকপাতা পড়ে আছে, চাড্ডি সিদ্ধ করে দিব? যা খাস, তাও ত কতকগুলো পাতা-শুকনো বই ত নয়।

বাবু। মা—মা, তোমার ইন্‌সোলেন্স (Insolense.) আর (Bear) বেয়ার করা যায় না; (Realy-- -Realy thou art incorrigible) রিয়েলি—রিয়েলি দাউ আর্ট ইন্‌করিজিবিল্।

(মতিলালের প্রবেশ)

মতি। বটেই ত, দাও বেটীকে তেঁতুল-গাছে লট্‌কে, সব বালাই চুকে যাক্।

বাবু। থাম মতি;—তুমি জান না, প্রিয়া গেলে আমার কি দশা হইবে!

মতি। তোমায় গাধার দুধ খাইয়ে মানুষ কর্‌তে হবে আর কি!

বাবু। ঠাট্টা কর কি? দেখেছ—দেখেছ—এমন আশ্চর্য্য স্ত্রী-রত্ন কোথাও দেখেছ?

মতি। সেই সেবার যা এক্‌জিবিসনে একটী এসেছিল।

বাবু। কিশোরী কি আমার স্ত্রী—গুণে সরস্বতী, রূপে—

মতি। পরস্ত্রী।

বাবু। স্নেহে ভগিনী, যত্নে জননী—

অন্ন। ছি ছি বাবা, শেষ কথাটা বল্‌তে নাই।

বাবু। বল্‌তে নাই! একশবার বল্‌বো, পাঁচশবার বল্‌বো—পরামর্শে মন্ত্রী—

মতি। শাসনে পাহারাওয়ালা।

বাবু। আলাপে প্রিয়সখী—

মতি। রহস্যে ভগ্নীপতি, আত্মীয়তায় পিসে মশাই, তত্ত্ব করতে শ্বশুর, নিন্দা করতে বেয়াই,

বাপান্ত করতে মামা। আর কি আছে তোর বল্‌বার, আমি ত সব বলে দিলেম; তর্পণের দিনে বৌ-মার নাম ক'রে এক কোশা জল দিস্, তা হ'লে তোর বাহান্ন পুরুষ উদ্ধার হয়ে যাবে।

বাবু। মতি, তোমার মত ( Sentiment ) সেন্‌টিমেণ্টশূন্য লোক আমি দেখিনে।

মতি। আমার তো প্রাণে ভাবটাব কিছুই নাই, তোমার আজ প্রাতঃকালেই এত ভাবোদয় হয়েছে কেন?

বাবু। মা'র আক্কেলটা দেখেছ? তুমি শুনলে বিশ্বাস করবে না, বেলা এগারটা বাজে, এখনও এই বেচারী একটু চা খেতে পেলে না? আর প্রায় এক ঘণ্টা হলো বিছানা থেকে ডাকাডাকি ক'রে তুলে দাঁড় করিয়ে রেখেছে।

মতি। দিদি, বাস্তবিক তোমার এ বড় অন্যায় কাজ। তোমার উচিত বৌ-মার খুব ভাল ক'রে সেবা করা; শুধু চা কি, সকাল-বেলা উঠে মুখ হাত ধোবার জল দিবে, জুতো পায় দেওয়ার অভ্যাস থাকে তো তা এগিয়ে দিবে;— বৌ-মারও ত আবার বে হ'বে, তুমি এখন এ সব না করলে উনি কা'র দেখে শিখ্‌বেন? শেষে কি ওঁকেও আবার একদিন ছেলের লাথি-ঝাঁটা খেতে হবে?

কিশো। ছি ছি ছি! এ কি অসভ্যতা! আমি যুবতী, প্রেম-বিহ্বলা,—আমার সমক্ষে উনি স্বচ্ছন্দে ছেলে হওয়ার কথাটা বলে ফেল্লেন!

মতি। বেয়াদবাটা কোন্‌খানটায় হয়েছে মা লক্ষ্মী?

কিশো। আপনি কি জানেন না যে, সন্তান হওয়া কত বড় কুরুচি, কি ভয়ঙ্কর অশ্লীল! যদিও কমলের একটী ছেলে হয়েছিল বটে, কিন্তু বলেছি তো কমল উপনায়িকা মাত্র; আর সেও ছেলের সঙ্গে স্বামীর উদ্দেশে দু'টো প্রণয়ের কথা কয়েছিল বই ত নয়। কিন্তু আমি হচ্ছি আসল নায়িকা, আমার কখন সন্তান হ'তেই পারে না।

অন্ন। বালাই বালাই! সে কি মা, আমি তোমায় প্রসাদপুরের বাবার চরণামৃত খাওয়াব, তা হ'লেই তোমার সোণারচাঁদ বেটা হবে।

কিশো। অমন কাজ কখনো করবেন না, আমার গর্ভ হ'লে সমস্ত কবিতা নষ্ট হয়ে যাবে, আমি যে নায়িকা—(Heroine) হিরো-ইন্! প্রাণেশ্বরকে জিজ্ঞাসা করুন, ভাল ভাল নায়িকাদের কারও কখন গর্ভ হয় নাই।

মতি। পেত্নী পিশাচী এদেরও তো ছেলে হয় শুনেছি, তবে নায়িকারা কেন আঁটকুড়ী মা লক্ষ্মী?

কিশো। কি লজ্জা! আপনি কেবল আমায় "মা লক্ষ্মী মা লক্ষ্মী" বল্‌ছেন কেন?

মতি। তবে কি বল্‌বো? তোমার যেন জ্ঞান-গোচর নাই, কিন্তু আমি যে পাড়া সম্বন্ধে তোমার মামাশ্বশুর হই মা লক্ষ্মী।

কিশো। হ'লেনই বা মামাশ্বশুর; আমায় সুলোচনা শশিমুখী কৃশোদরা এই সব বল্‌বেন।

মতি। বটে, তা এবার থেকে মন্দোদরী সূর্পনখা তাড়কা বলবো; হাঁ মা, তোমার এ সব নাম তুমি জান্‌লে কেমন করে? তোমার আর্শীতে কি পূর্ব্বজন্মের চেহারা-গুলোও দেখা যায়?

অন্ন। যাও মতি, আর দাঁড়িয়ে কথা বাড়িও না, বেলা হলো, স্নানটান কর গে, আমারও বুঝি ঝালটা জ্বলে গেল।

[ অন্নপূর্ণা ও মতির উভয় দিকে প্রস্থান।

বাবু। আমার টেবিলে যেন অনেক দিনের চাড্ডি চা পড়ে আছে;—কিশোরী, কিশোরী, প্রাণাধিকে, চল আমিই তোমার চা তৈয়ারী করে দিই গে।

কিশো। প্রি[illegible] বাবুরাম, তুমি আর আমায় কিশোরী বলে সম্বোধন করো না।

বাবু। আত্মা-রঞ্জিনী! কেন, আমি কি অপরাধ করেছি যে, তোমার ঐ চিনিমাখা নাম আমার এই দগ্ধ বদন দিয়ে বার করবো না?

কিশো। স্বামিন্—পতে,—প্রাণেশ! নামটা আমার বড় পুরণো পুরণো, যেন বটতলা বটতলা, তাই কাল সকালে বিছানায় শুয়ে শুয়ে আমি নামটা বদলে ফেলেছি।

বাবু। "Oh what's in a name?
That which we call a rose,
By any other name
would smell as sweet;"

কিশো। এর মানে কি? কি পরিতাপ! বড় মেম যখনই আসেন, আমায় ইংরাজী পড়াব বলেন, কিন্তু আজও আরম্ভ কল্লেন না; মাষ্টার-দিদিকেও বল্লে মনোযোগ করেন না। যা হোক্, আজ এলে আমি ইংরাজী পড়্‌বার জন্য ধর্‌বো, এখন তুমি যা বল্লে, ওর বাঙ্গালা কি, আমায় অনুবাদ করে শোনাও। আমায় নিন্দা করনি তো ভাই?

বাবু। ছি ভাই, অমন কথা মনে কর্‌তে আছে ভাই? আমি বল্‌ছিলাম? (What's in a name?) হোয়াইট্‌স্ ইন্ এ নেম? কি না—

নামে কিবা যায় এসে?
গোলাপ যাহারে বলি,
সম্ভাষিলে অন্য নামে,
বাসে তার হবে না ফারাক্।

কিশো। না ভাই, তোমার সেক্ষপীয়র যাই বলুন, আমার বোধ হয়, নামে বিস্তর এসে যায়, গোলাপকে চাকুন্দে ব'লে ডাক্‌লে আমি ত খোঁপায় পর্‌তেম না। আমি নিশ্চয় বল্‌তে পারি, বঙ্কিম বাবুর যদি ছেলেবেলায় গোবর্দ্ধন নাম রাখ্‌ত, তা হ'লে তিনি কখনই "বিষবৃক্ষ" কি "ইন্দিরা" লিখ্‌তে পার্‌তেন না।

বাবু। প্রাণতমে, তুমি কি বল! তুমি আমায় ত্যাগ কর, ত্যাগ কর—আমি কখনই তোমার পতি হবার উপযুক্ত নই! যা হোক্, এখন তোমার নূতন নাম কি করেছ?

কিশো। উলাঙ্গিনী। উলাঙ্গিনী মানে জান?

বাবু। পাগল তো?

কিশো। (সহাস্যে) না না, সে উন্মাদিনী উলাঙ্গিনী মানে হচ্ছে, উল—ছিল—অঙ্গিনী—উলাঙ্গিনী? উল কিনা পশম, যা আমরা বুনি, সেই পশমের মত অঙ্গ যার—অর্থাৎ নরম, দেখ দেখি তাই কি না?

বাবু। অতি—অতি! (Down—Dwon! ডাউন—ডাউন! পালক—পালক!

কিশো।—

কত ভালবাস নাথ দাসীরে তোমার!
সে দিন কি হবে গো আমার,
কুটীর বাঁধিব গো, বিজন বিপিনে,
ভিক্ষা করি খাওয়াব তোমায়!
এস এস তোষ নাথ,
কক্ষ রাখি বক্ষেতে তোমার,
করি হাঁ—দাও চা ফুটন্ত বদনে!

[উভয়ের প্রস্থান।

## ষষ্ঠ গর্ভাঙ্ক।

—*—

বিডন স্কোয়ার।

সভ্য-বাউলগণ।

(গীত)

আনন্দে মাত রে সবে এসেছ অকাল আবার।
দুর্ভিক্ষের এই হিড়িকে ওড়াব দেদার
দেখে সব মাগ্‌গি চাউল, সেজেছি নবীন বাউল,
হলেতে কর্‌বো হাউল্, ডিরেটে হব আউল্,
প্রাইভেট খাব ফাউল্, হয়ে ফেমিন বেগার,

কাউন্সিলিতে ফেমিনাইন,
করবে পাশ ফেমিন আইন,
পপুলেশন থিন হলে পর সুখী হবে রিফরমার।
তোমার আমার নয় গো কথা
সালিস্‌বারির সমাচার—
বছর বছর চাই গো ফেমিন,
যে দেশেতে নাইকো ওয়ার॥

# দ্বিতীয় অঙ্ক

## প্রথম গর্ভাঙ্ক।

—*—

কিশোরীর কক্ষ।

কিশোরী ও স্ত্রীলোকগণ।

কিশোরী। কিলা এলা, তুই যে বড় হাসছিস?

এলা। আমার ভাই সে বালাই ঘুচেছে,
অনেক বলা কওয়ায় শাশুড়ী মাগী কাশী গেছে,
দু'টাকা করে মাসে মাসে,
ডাক ঘরে গে দি' আসে,
তাতেও তাঁর বলেন, চলেনাকো খোরাকী,
হ্যাঁ ভাই মরবে না কি—মরবে না কি নারকী?

কায়া। মিথ্যা নয়,—
দেখেছিস্‌ কি বায়না,
দাবি যেন আর যায় না।
কবে ধরেছিলেন গর্ভে, মরেন তাই গর্ব্বে;
যেন এক এক মার্কণ্ড, প্রমাই এনেছেন অখণ্ড,
কোন সাধ এ জনমে পূরিল না মোর,
প্রণয় পুষিয়ে বুকে হয়ে থাকি চোর।
প্রথম যেদিন নাথ যাবেন আফিসে,
সাধ হলো রণসাজে সাজাতে তাঁহায়।
যতনে কাটিনু সিঁথি চিরুণী লইয়া,
"কুন্তলীন" মাখাইয়া সুচারু [illegible]
এলোকেশী শাড়ী ছিল অতি সুচিক্কণ,
কোঁচাইয়া দিনু ক্ষীণ কটিতে বেড়িয়া
রঙ্গেতে পরানু অঙ্গে বেলদার জামা,
কামিনী হইল ভ্রম দেখি বীরবরে!
চাদরে আদরে করি ফ্লরিডা সিঞ্চন,
দোলাইনু গলা ধরে—মোহিল মোহন!
তাম্বুলে রঞ্জিত হেরি নাথের অধর,
সাধ হলো সেই রাগে বসাইব দাগ;
দোয়ারে হইল শব্দ—চকিতে ফিরিনু,
স্তব্ধ হয়ে সরে গেনু, সরমে বিবশা,—
আশীর্ব্বাদী ফুল হাতে দাঁড়ায়ে বাঘিনী—
কে যেন মাগীরে সখি গিয়াছে ডাকিতে!
শাশুড়ী সবম সখি এ দুইয়ের এক,
জলাঞ্জলি নাহি গেলে না দেখি উপায়!

ঝী। আর বাবু অমনি দাঁড়িয়ে রইলেন গঙ্গারাম
রাম—রাম—রাম!
আর দেখ দেখি আমাদের বাবু,
মাকে কেমন করে রেখেছে কাবু।
আর মেয়ে বলি আমাদের বৌ-দিদি,
জোড়া নাই এমনি জিদি।
ধরবে যখন করবে তখন যেটা হবে খুসি,
ডোন্ কেয়ার হয় হ'বে তায় ঘুষোঘুষী।
তা নয় বাবু হ'লেন আয়ান ঘোষ,
নে পোষ—মাগীকে আজন্ম পোষ।

কায়া। কেবা এই মায়াবিনী—
ছদ্মবেশে বলে সুবচন!

কিশো। এটী আমার পরিচারিকা,
বড়ই প্রেমিকা।
কাজ-কর্ম্ম তেমন পারে না,
প্রণয়ে সখি কারুর কাছে হারে না।
পড়েনিকো মোটে নভল্,
প্রেমে কিন্তু সিদ্ধ পাগল!
বামাদাসবাবু দেখলেই বলেন, "ও পুঁটি—
তোকে করবই সভ্য,—
'ভগ্নী ভগ্নী' তোর চোখ দুটী।'

পুঁটী নামটী কেমন কেমন,
বদ্‌লে দেব করেছি মন।
ঝী। ওগো আমার নাম সৈরভ,
পুঁটী পুঁটী করে গোপালে একটা তুলেছে রব।
মুখপোড়া না কি ভালবাসে,
তাই বলে মুখে যা আসে।

কিশো। আহা ভালবাসা! ভালবাসা! তিনি বলেন ভালবাসলে নামে কিবা আসে যায়! তিনি—আমার সে—আমার—আমার কি? কি বলি? ক খ গ ঘ ঙ—হিজি বিজি কাকের ছাঁ—আঙ্ক আঙ্ক কলা—হাতী ঘোড়া বেড়ী—ছড়ী ছাতা জুতো—প ফ ব—আ-হা-হা প্রাণের "ব"! মধুভরা প্রেমপোরা "ব"! বএ আকার বা—বা বা—বাবু—বাবু—বাবু— বাবুরাম! আমার—আমার বাবুরাম! বাবুরাম—বাবুরাম—বাবুরাম—বাবুরাম—বাবুরাম—বাবুরাম—প্রাণের, বুকের ভিতরকার, হাড়ের মাসের রক্ত মজ্জার বাবুরাম! ভাদর কি রাত্তি—নিশি-ঘোরা—মনচোরা এখন কোথায়! অন্ধকার বসুমতীর বুকে আলকাতরা ঢেলে দিয়েছে; জগৎ সাড়াশব্দহীন, বিশ্ব-সংসারের যেন অনন্ত পক্ষাঘাত হয়েছে! কেবল বাতাস সোঁ সোঁ করে কেঁদে কেঁদে বেড়াচ্ছে, যেন শত সহস্র বিরহিণীর রুদ্ধ নিশ্বাস কুড়ায়ে লয়ে কে যুবকের মনপোত বান্‌চাল করতে যাচ্ছে! মাথার উপর আকাশ কালো, তার পর আরও কালো, আরও কালো, ক্রমে এককোণে একেবারে কালোয় কালো—যেন কালির উপর কে কালি ঢেলে দিয়েছে! যমুনার কালো সলিলে কে যেন কেলে হাঁড়ীর সারি ভাসিয়ে দিয়েছে! সেই ঘন কালো মেঘের ভিতর হ'তে থেকে থেকে বিদ্যুৎ প্রকাশ হচ্ছে,—যেন একঢাল কালো চকচকে এলো-চুলের আড়াল থেকে একখানা অনিন্দ্য-সুন্দর মুখ দরজার ফাঁক দিয়ে একবার বেরুচ্ছে—আবার তখনই সরে যাচ্ছে,—সুখের অধিকারিণী যেন ভাব্‌-ছেন; দুর্যোগে বাহিরে যাবেন কি না যাবেন।

সক। উ-হু-হু-হু-সখি—সখি উলাঙ্গিনী—আর না, আর বলো না!

ঝী। না বৌ-দিদি, চলুক চলুক, বুঝি না বুঝি, তোমার কথায় কি যে গরম-মসলা দেওয়া মন্তর মাথান আছে, আমার পাড়াগেঁয়ে গরিব প্রাণেও খাট-পালঙ্ক বিছিয়ে যাচ্ছে! গায়ে গোলাপফুল দিয়ে সুড়সুড়ী দিচ্ছে!

কিশো। বিদ্যুতের পরই পথিকের প্রাণ ত্রাসাইয়া মেঘের গম্ভীর স্তনন; যেন প্রকৃতি সুন্দরীর ঘুমন্ত নাক অসাড়ে ডেকে উঠ্‌লো! দৃষ্টি আসে নাই অথচ এসেছে, পড়ে নাই অথচ পড়েছে, মাটী ভেজে নাই অথচ ভিজেছে। এই অভীতিহারিণী রজনীতে ঘুমায়নি শুধু উলাঙ্গিনী—আর মোড়ের পাহারাওয়ালা! যারে সঙ্গে করে আলোয় আলোয় উলাঙ্গিনীর দেশহিতৈষী বীর-প্রাণনাথ গলিটুকু পার হয়ে বাড়ী আস্‌বেন।

সকলে। বীরপুরুষ বটে, বীরপুরুষ বটে! মেঘনাদবধ সিংহ, মেঘনাদবধ সিংহ!

ঝী।— — — সিঙ্গী।

কিশো। আমার ঘুম কোথায়—প্রাণনাথ এখনও বাইরে, প্রেমিক বাবুরাম এখনও ছাপাখানায়—কাল কাগজ বেরোবার দিন। হঠাৎ কি যেন অদেখা, অশোনা, অজানা, অচেনা, অচাকা, অশোঁকা, অছোঁয়া অশোনা প্রেম-বিহ্বলতা আমার হৃদয় চমকাইয়া দিল, প্রাণের তার বেসুরা হইয়া গেল, বাহার গাহিতে গাহিতে বেহাগ আসিল, আমি উঠিলাম। * (এই বাসন্তি বল্লরীবৎ জমেযাস্থিত-জোছনা-প্রতিম, ঘনীভূত-বিজলী তুল্য, বাচের পানসীর মত কুসুম-সুকুমার তনুখানি কুসুম-শয্যা হইতে তুলিলাম। পিপাসায় কণ্ঠ শুষ্ক, বাটা হইতে একটী চন্দ্রবালা লইয়া মুখে দিলাম। অর্গল খুলিতে মণিবন্ধে সিতোপল-বলয় রুণুঝুনু করিয়া

* চিহ্নিত অংশগুলি অভিনয়ে ব্যক্ত হয় না।

উঠিল; সিনিবালী-নিশার গম্ভীর মূর্ত্তি দেখিয়া একবার বুক দুর্ দুর্ করিয়া উঠিল, কাঙ্ক্ষীপদ কাঁপিতে লাগিল, কিন্তু এ হৃদয়ের সিতিমা সে অন্ধকারকে গ্রাহ্য করিল না।) * ধীরে বাহির হইলাম, ধীরে ধীরে সিঁড়ি নামিতে লাগিলাম; ধীরে—উলাঙ্গিনী ধীরে—

কাত্যা। যেন উঁচু নিচুতে পা পড়ে না ধীরে—
রেণু। কাদা যেন পায়ে লাগে না ধীরে—
সুবা। হোঁচট্ যেন খেও না ধীরে—
এলা। যেন মুখ থুব্ড়ে পড়োনাকো ধীরে—
সকলে। — — ধীরে—
সুভু। যেন ইঁদুর বিড়াল মাড়িও না ধীরে—
কুহা। পিছলে যেন জমী নিও না ধীরে—
সকলে। পাড়ায় যেন সাড়া পায় না ধীরে
————উলাঙ্গিনী ধীরে।

কিশো। ধীরে প্রাঙ্গণ পার হইলাম, ধীরে চৌবাচ্ছার পুলিনে গিয়া বসিলাম। চৌবাচ্ছা তখন বসুমতী-তল-বাহিনী, কল-নল-বিহারিণী জলরাশিতে পরিপূর্ণ—টল্‌টলায়মান। সলিল-রাশি স্থির—ধীর—প্রশান্ত; বীচিশূন্য আঁটীহীন—বেদানা!

ঝী। হ্যাঁ দিদিবাবু, তোমার ত বেদানা,—গোপালও আমায় একদিন দুটী কিসমিস্ এনে দিয়েছিল।

কিশো। * (দেখিলে মনে হয় যেন কোন সপ্তদশী সুন্দরী নায়ককে বিদায় দিয়া আপনার যৌবনের উচ্ছলিত-ভারে নিশ্চিন্তে ঘুমাইয়া পড়িয়াছে।)*

সুবা। * (দেখেছ সখি, আমাদের কি ভাব! সেকালে আর একালে কত প্রভেদ—সেকালের কবিদের এমনি কুরুচি যে, স্ত্রীলোক দেখ্‌লেই তাঁদের যত স্বভাবের জিনিস মনে পড়্‌তো; চুল দেখ্‌লেন তো চামর মনে পড়্‌লো! বেণী দেখ্‌লেন তো নাগিনী! বুক দেখে গিরি! তার পর তিলফুল, খঞ্জন, মৌদানা, কলাগাছ, দাড়িম, কদম;—ভূগোল উদ্ভিদবিদ্যা প্রাণীবৃত্তান্ত কিছু আর বাকী রাখ্‌তেন না। আর ভাই আমাদের মনের কি পবিত্র ভাব! প্রাণে কি সুরুচির বিকাশ! আমাদের কবিতা-পূর্ণ কোমল-হৃদয় যা দেখে, তাতেই যুবতীর যৌবন-সম্পদের তুলনাটাকে টেনে আনে। শ্রাবণের গঙ্গা দেখ্‌লেম, অমনি মনে হ'ল ষোড়শীর রূপ উছ্‌লে উঠ্‌ছে! ঝির্ ঝির্ করে বাতাস বইছে, মনে হচ্ছে, যত বিরহিণী নিশ্বাস ফেল্‌ছেন! সমুদ্রের তরঙ্গ দেখ্‌লে মনে হয়, নবীনার প্রথম যৌবনে হৃদয়ের প্রেম বুঝি টিপ্যাকারে বেরিয়ে এসে—থেমে গেছে! আম-গাছের কচি ডাল দুল্‌ছে—ভাব উঠ্‌ল যে, ক্ষীণা-ঙ্গীর ললিত দেহখানি খেল্‌ছে! দাদা একদিন আলবোলায় তামাক খাচ্ছেন, মনে হলো, ভাইটী আমার বুঝি কোন মরাল-গ্রীব যুবতীর মুখচুম্বন কচ্ছেন, সেই রাত্রেই পবিত্র-ঈর্ষার বশে আলবোলার নলটা মুচ্‌ড়ে ভেঙ্গে ফেল্লেম।)*

কিশো। সেই শান্তিপুরে নীলাম্বরী-পরি-ধানা শান্তিময় নিশায় চৌবাচ্ছার সৈকতে এক-বার আপনার হৃদয়ের প্রতি চাহিলাম; দেখি-লাম, সেই নৈশ-জল-কল-নলবৎ এ হৃদয় শূন্য! বৈজ্ঞানিকেরা বলেন, নল একেবারে শূন্য নয়—বায়ু-পরিপূর্ণ। আমার হৃদয়ও কি তাই? কে জানে—কবি বল্‌তে পারেন,—আর বল্‌তে পারেন পাঁচকড়ি মিত্র প্লম্বার—জিনি উঁচু রাস্তা থেকে এই নিচু বাড়ীতে জল আন্‌তে পেরেছেন! তার পর একবার আপ-নার শয়ন-কক্ষের দিকে তাকাইলাম; মনে পড়িল, গৃহ এখন শূন্য, প্রাণনাথ নাই; তবে আমি মরিলাম না কেন? হাতিশালে হাতী মরে, ঘোড়াশালে ঘোড়া মরে, ম্যালেরিয়ায়

* চিহ্নিত অংশগুলি অভিনয়ে অভিব্যক্ত হয় না।

* চিহ্নিত অংশগুলি অভিনয়ে অভিব্যক্ত হয় না।

পাড়াগাঁ মরে, টেক্সের জ্বালায় সহর মরে; আমি তবে মরিলাম না কেন?

কায়া, রেণু। ড্রেণের গন্ধে ভূত প্রেত মরে।

সুভু, কুহা। ঝাঁটা খেয়ে শাশুড়ী মরে।

সুবা, এলা। আফিং খেয়ে বৌ মরে।

কায়া, রেণু। ঘোড়া রোগে বাবু মরে।

সুভু, কুহা। দুর্ভিক্ষে প্রজা মরে।

সুবা, এলা। চাঁদার চোটে রাজা মরে।

কায়া, রেণু। পাশের পড়ায় ছেলে মরে

ঝি — — — মরে।

কিশো। আমি তবে মরিলাম না কেন?

কায়া, রেণু। কন্যাদায়ে বাপ মরে।

সুভু, কুহা। ছেলের উৎপাতে মা মরে।

সুবা, এলা। প্রণয় প্রণয় করে কবি মরে।

কায়া, রেণু। খবরের কাগজ লিখে স্কুলবয় মরে।

সুভু, কুহা। বড় মানুষের নকলে গৃহস্থ মরে।

সুবা, এলা। স্ত্রীর খরচে সংস্কারক মরে।

কায়া, রেণু। কংগ্রেসে কেরাণী মরে।

ঝী। — — মরে।

কায়া, রেণু। পিলে ফেটে নেটিভ মরে।

সুভু, কুহা। বাবুর হিংসায় সাহেব মরে।

সকলে। আর ফ্রি পাশের ঠ্যালায় থিয়েটারের ম্যানেজার মরে—আবার যার মান নাই গো, সেই হাকিমী করে মরে,——

কিশো। আমি তবে মরিলাম না কেন? এই যে এতক্ষণ কুসুম-শয্যায় বসিয়া বিরহ-বিকল প্রাণে যতগুলি ছারপোকা টিপিলাম, সকলগুলিই মরিল; আমি তবে মরিলাম না কেন? আমি মরিব—সমীরণ-বসনে সুতনু বেড়িয়া, চুলের ভার এলাইয়া,—হাতে গোলাপ, পায়ে গোলাপ, পেটে গোলাপ, বুকে গোলাপ, মুখে গোলাপ, চখে গোলাপ, কাণে গোলাপ, নাকে গোলাপ, চুলে চুলে গোলাপ, ভ্রূতে দন্তে অধরে উরসে উরস-সরোজে জানুতে কম্বুতে প্রকোষ্ঠে অঙ্গুষ্ঠে গোলাপ;—গোলাপে গোলাপময়ী হয়ে ঐ চৌবাচ্ছার স্থির বীচিশূন্য বোদামা-জলতলে শয়ন করিবার পূর্ব্বে, আর একবার জানালা পানে চাহিলাম; দেখিলাম, গৃহের ভিতরে আলো, আর উন্মুক্ত বাতায়ন দিয়া দলে দলে ঝাঁকে ঝাঁকে মশকদল গৃহে প্রবেশ করিতেছে, শত সহস্র অযুত লক্ষ অর্ব্বুদ নির্ব্বোধ মশা—বন্ বন্ বন্ বন্ ভন্ ভন্ ভন্ ভন্ ভোঁ ভোঁ ভনর ভন্ উড়িতেছে, পড়িতেছে, ঢুকিতেছে, নিকালিতেছে, আমি কেন মশা হলেম না,—কি করিলে মশা হয়?——

সকলে। আহা-হা, কি দুঃখ, কি দুঃখ!

কিশো। কোন্ পুণ্যকর্ম্ম করিলে বাঙ্গালী কুলবালা মশা হয়। প্রাণনাথ আসিয়া এই ঘরে শয়ন করিবেন—মশারি ধোপার বাড়ী গিয়াছে—মশাগণ নাথের কাণে যোগিয়া রাগিণীতে প্রণয়-গান শুনাইবে, চক্ষে চুম্বন করিবে, অধরে প্রেমের আখর লিখিবে, কুন্তলে, অলকায়, চিবুকে, নাসিকায়, বাহুমূলে, পদতলে, বক্ষে, কুক্ষিতে বসিয়া হৃদয়েশ্বরের প্রণয়তরল রক্ত পান করিবে, কেহ বা তাঁর তলাভিভূত সংজ্ঞা-স্বাধীন চপেটাঘাতে মর্ম্ম-পীড়িতা হইয়া বক্ষে সহমরণের ঘুমন্ত ঘুমে ঘুমাইয়া পড়িবে। আহা, কি পুণ্য করিলে আমি মশা-জন্ম প্রাপ্ত হইয়া স্বামীর প্রেম-শোণিত পান করিতে পারিব?

সকলে। কোন্ পুণ্যফলে মোরা হইব গো মশা,

শুষিব পতির রক্ত কোথা কোথা কোথা॥

ঝি। — — কোথা

কিশো। এমন সময়ে যেন দূরশ্রুত অজানা বাঁশরী-রবের ন্যায়, অনেক দিনের শোনা গোপালে উড়ের যাত্রার মালিনীর গানের মেল্‌তা কলির শেষভাগের ন্যায়, অদূরে কার—জুতার শব্দ হইল। সেই প্রাণ মাতান ভুবন-ভোলান বিশ্ববিমোহন মশ্-মশে, আমার প্রাণে পূরবী রাগিণী বাজিয়া উঠিল। উরজ-

তরলিত মুকুতা-লম্বন তরঙ্গায়িত হইল। আশা-কাঙ্ক্ষা-ভয়-প্রতীক্ষা-প্রভাবিত নয়নে গ্রীবা ঈষৎ বঙ্কিম করিলাম—আহা কি দেখিলাম! সিঁথ্যোদ্‌ভিন্ন কুন্তল—নিঝুম্ নিঝুম্ নয়ন—শরাসন-প্রতিম বাহু—চাপকানাচ্ছাদিত লবঙ্গ-লতা। প্রণের প্রাণের বাবুরাম! বাবুরাম!—

সকলে। বাবুরাম—বাবুরাম—বাবুরাম—বাবুরাম—বাবুরাম—বাবুরাম—বাবুরাম; আবার বলি, বাবুরাম—বাবুরাম—বাবুরাম—

সুভু। সখি, তোমার হয়ে আমরাই বলে দিলেম।

কাম্না। তা ভালই তো। সখি উলাঙ্গিনে! বাবুরাম যদিও তোমারই হৃদয়েশ্বর, আমাদের কেউ নন, তথাপি তিনি তো একজন প্রাণনাথ বটেন; যে কোন হউক, একটী প্রাণনাথের নাম উচ্চারণ কল্লেও প্রণয়িনী নারীজাতির প্রাণ শীতল হয়!

ঝী। তা বেশ করেছ,শীতল হয় ভালই হয়। এখন ঐ দেখ,এখনও হেঁচ্‌কি উঠ্‌ছে—আরও বল্‌বে; বল দিদিবাবু বল,—আমার যেটুকু গতর ছিল, তুমি সেটুকুরও মাথা থেয়ে দিলে।

কিশো। আহা, নয়নে তুই কি দেখ্‌লি! দেখ্‌লি তো চাইলিনি কেন? চাইলিনি তো বুজ্‌লিনি কেন? বুজ্‌লিনি তো গল্লি কেন? গল্লি তো ধর্‌লিনি কেন? ধর্‌লিনি তো মর্‌লিনি কেন? মর্‌লিনি তো বাঁচ্‌লিনি কেন?

ঝী। উহু উহু উঃ—দিদি, আমিও একদিন গোপালকে গপ্প শুনিয়ে শেষ বলেছিলুম; উ-হু-হু-হু—আমার কথাটী ফুরুলো নটেগাছটী মুড়ুলো,কেনে রে নোটে মুড়ুলি? গোরু কেনে খায়? কেনে রে গোরু খাস? রাখালে কেনে চরায় না? কেনে রে রাখাল চরাস্‌নে? বৌ কেনে ভাত দেয় না? কেনে রে বৌ ভাত দিস্‌নে? ছেলে কেনে কাঁদে? কেনে রে ছেলে কাঁদিস্? পিপড়ে কেনে কামড়ায়? কেনে রে পিপড়ে কামড়াস? কুটুস কুটুস কামড়াব, গত্তের ভিতর সেঁধুবো।

কাম্না। পুঁটী পুঁটী, তোর প্রাণে এত প্রেম! (কিশোরীর প্রতি) তার পর কি হ'ল সখি?

কিশো। প্রাণনাথও স্পন্দহীন, আমিও স্পন্দহীন,উষ্ক-দারু যুগলের ন্যায় দুজনে দুজনের মুখপানে চেয়ে রইলেম!

রেণু। ও ভাই, এইবার বুঝি সেই কথাটা আস্‌বে, বয়সের কথা জিজ্ঞেস কর্‌ নে।

সুভু। সখি, তোমার প্রিয়তমের বয়স কত হবে?

কিশো। শুনেছি পঁচিশ হবে।

ঝী। হ্যাঁ হ্যাঁ, তাই হবে; বৌ-দিদি, তুমি বল।

কিশো। ক্রীড়াশূন্য ব্রীড়াহীন দুজনে মুখপানে চেয়ে আছি, কেউ কোন কথা কয় না, এমন সময় দিগ্‌দিগন্তর কাঁপাইয়া একবার বজ্র গর্জ্জন করিয়া উঠিল; বাণবিদ্ধা হরিণীর ন্যায় সচকিতে হৃদয়েশ্বর আমার হৃদয়ে লাফাইয়া পড়িয়া কাঁপিতে কাঁপিতে বক্ষে মুখ লুকাইলেন,অভাগিনীর চারু কেশ-রাশি নাথের বাহু-লতায় জড়াইয়া গেল; কিঞ্চিৎ সুস্থির হইলে তিনি সাদরে আমার গলাটী ধরে কি জানি কি ভাবিয়া না বুঝিয়া সুজিয়া মুখে চুম্বন—

সকলে। আঃ, ছি ছি ছি! আরে, ছি ছি ছি ছি ছি! পঁচিশ বৎসর বয়সেই ধিক্! ছি ছি বাবুরাম, কি কল্লে!

কাম্না। আমরা যেমন নবীনা যুবতী, দেখিতে শুনিতে বলিতে লিখিতে লজ্জা নাই; কিন্তু সুরুচি-সম্পন্ন শ্যামসুন্দরেরা শুনিলে কি বলিবেন? চুম্বনের চু আছে বলিয়া হয় তো আর নিজেরা পানে—

সকলে। — চূণ থাইবেন না।

ঝী। — — না।

কায়া। স্ত্রীদের নথে—
সকলে। — চুনী দিবেন না।
ঝী। — — না।
কায়া। ছেলেদের হাতে—
সকলে। — চুনী দিবেন না।
ঝী। — — না।
সকলে। ছি ছি বাবুরাম, ছি ছি! চুম্বনে চুরি!

কায়া। আর উলাঙ্গিনী, তোমারেও ছি, তুমি চোরের স্পর্শে—
সকলে। — কাঁপিলে কেন?
কায়া। চোরের চাতুরীতে—
সকলে। — ভুলিলে কেন?
ঝী। — — কেন?
কায়া। চোরের চুরিতে—
সকলে। — রাজীমামা দিলে কেন?
ঝী। — — কেন?

কায়া। উলাঙ্গিনী, দেখ, চৌবাচ্চার জল টল্ টল্ ঢল্ ঢল্, তাতে শৈবালের পরিমল, সমীর-সঞ্চারে জলতলে পেয়ারা-পাতা কাঁপ্‌ছে, উলাঙ্গিনী—
সকলে। — তুমি ডুবিয়া মর।
ঝী। — — মর।

কিশো। না না সখি,—
অশ্লীল-বিহীন জেনো সভ্যতার কিস।
অধরে অধরে মিশে দুটো ফিস ফিস্॥
ভালবাসা দুই ভাই হইয়া বিবাগী।
ওষ্ঠ-বৃন্দাবনে এসে সেজেছে বৈরাগী॥
প্রেম-গিরিমেণ্ট লেখা উকীলী হরফে।
অধরে চুম্বন-ঢেরা উভয় তরফে॥
দুইটী পানের পিকে মধুর মিলন।
দুইটী হাসির প্রেম-পল্‌কা নাচন॥

কুহু। প্রণয় তোমারই কাজ বুঝিনু সজনী;
শাশুড়ী-বিভ্রাট করে আমারে পাগল।
সুরুচি-সম্পন্ন কোন কবির কথায়,
করে ধরে প্রাণনাথ বলে গো আমায়,
দাঁড়াতে বিশ্বের মাঝে ফেলিয়া বসন,—
(ছাদেতে নিরালা নয় বুঝ বিচক্ষণ)
জোছনা ঢালিবে অঙ্গে চাঁদি সারারাত?
"লাজহীনা-পবিত্রতা" দেখিবেন নাথ।
শাশুড়ী হয়েছে বুড়ী তবু আছে আঁখি;
হলো না সুরুচি প্রেম তারে দিয়ে ফাঁকি।

রেণু। সখী গো, তোমাদের তো শাশুড়ী;
আমার গোড়ায়ই গলদ,
প্রাণনাথ একটী আস্ত বলদ;
আগেই হয়েছিল ভয় শুনে দোজ-পক্ষে,—
পরে ভেবেছিলেম শুধ্‌রে নিব এ পক্ষে;
কিন্তু শেষ দেখি মেজাজ তিরিক্ষে!
আমায় সবাই বলে রসিকা,
তিনি কুঁচ্‌কে উঠেন নাসিকা!
একদিন সখি বড় সাধে ভাসি,
বাঘ-থাবা মেঘ পাড়ি করিনু বসন;
পেড়ে তারামালা, গাঁথিনু মেখলা;
ধরিয়ে জোনাকী, করি সিঁথি সখি;
দু'টো ধূমকেতু তুলে গুঁজিলাম চুলে;
এনে জোড়া ভীমরুল, কাণেতে দোলানু দুল,
ছানিয়ে যমুনা জল, চরণে তরঙ্গ মল;
ঝল্ মল্ ঝম্ ঝম্ ঝমিয়া গরবে,—
সম্ভাষিতে গেনু নাথে হয়ে সোহাগিনী;—
শিহরি সরিয়ে গেল স্বামী-কুলাধম,
"হরে কৃষ্ণ—হরে কৃষ্ণ—হরে কৃষ্ণ" বলি!
চমকি চাহিয়া দেখি—
গুড়ুক টানিছে বুড়া ভড়র ভড়র,
পাছু ফিরে মোর দিকে!

সকলে। আহা-হা!—সখি সখি!
কায়া। কি পরিতাপ! তা তুমি কি কর সখি?

রেণু। আর কি কর্‌বো সখী! কখনও মেঘের উপর গিয়ে চাঁদ মাথায় দিয়ে শুয়ে পড়ি; কখনও সুখ-তারার একটী টিপ্ পরি; কখনও গোটা কয়েক মল্লিকের পাপড়ি ভেঙ্গে পাপিয়ার দুটো পিউ পিউয়ের সঙ্গে মিশিয়ে খেয়ে ফেলি; কখনও বা রবির আড়ালে বসে একটু কিরণ

মাখি! আর দিন নাই রাত নাই সাঁজ নাই সকাল নাই দীর্ঘনিশ্বাস ফেল্‌ছি—ঘন ঘন দীর্ঘনিশ্বাস!

কান্না। ও সখি, আমারও তাই—দীর্ঘ-নিশ্বাসের কথা আর তুলো না—দিন রাত ফেল্‌ছি,ঘন-ঘন-ঘন-ঘন দীর্ঘনিশ্বাস! তবু বুক খালি হয় না!

ঝী। দিদি ঠাকরুণ, তাতে হবে না, তোমার শরীর এখনও যে রকম ফুলে রয়েছে, ওর ভিতর ঢের দীর্ঘনিশ্বাস জমে আছে বেশ বোঝা যাচ্ছে; তুমি হুমোপাথী ডাক্তার ডাকিয়ে একবারে ওর জড় মেরে ফেল। আমার হিষ্টি-রসের বাই হয়েছিল, কিছুতেই কিছু হলো না—শেষ হুমোপাথী ডাক্তার এসে জড় মেরে দিলে, তবে রক্ষা পাই।

( অন্নপূর্ণার প্রবেশ )

অন্ন। হ্যাঁগা, তোরা সব একদিন এলি বাড়ীতে, তা এখন জলটল খা, গপ্প খেয়ে কি পেট ভরবে?

সুবা। মাসী-মা,আমি আর খাব কি? সেই সৃষ্টির প্রথমে হবা অর্থাৎ ইভ্ ( Eve ) যে পৃথিবীতে পাপ এনেছিলেন, তার ফলে আমি এখন বড় কষ্টে আছি!

অন্ন। হ্যাঁগা, এরা বলে কি? ও বৌ মা, এদের নিয়ে এসে কিছু খাওয়াও না।

কিশো—

হ্যাঁ খাবে বই কি তুমি নিয়ে এস ,—
তপত কচুরী ঘিরতে ভাজে,

কান্না—

পূরত সিঙেড়া আলুয়া সাজে,—

সুভু—

করব গরাস তেয়াগি লাজে,—

কিশো—

শাশুড়ী লেয়াও লেয়াও লো।

কুহা—

আনহ সুচারু পানতুয়া,

এলা—

কড়ি ও কোমল সুরস কুয়া,

সুবা—

আওর যো কুছু বুঝব তুয়া,—

সকলে—

সজনী কুঞ্জে লা'ও লো।

কিশো—

ঢালে রাবড়ী সুরভি ভার—!

অন্ন। শুধু আমার বৌকে নয়—সবাইকেই ভূতে পেয়েছে, আমারও মরণ নাই,তাই এদের খেতে ডাক্‌ছি।

সুভু। সখি—সখি! তোমার শাশুড়ী অক-স্মাৎ বিদ্যাদিগ্‌গজের মত অমন দৌড়ে পালা-লেন কেন?

কুহা। বোধ হয়, কোন মৃত সৈনিকের অশ্ব দেখেছেন।

কিশো। (সহাস্যে) না না, ওঁর একটু পাগ-লের ছিট আছে,আমাদের পাগল মনে করেন।

সকলে। হা-হা-হা! ( হাস্য )।

( গীত )

কোন্ পোড়া বিধি গড়িল গো এ পোড়া শাশুড়ী।
প্রণয় ট্রেনে যত কলিজন্ করে ঐ বুড়ী
আলু থালু তনুখানি ঢালি পতি-অঙ্গে,
রহি রহি মুখ চাহি কথা কহি রঙ্গে;—
"আজ আছ গো কেমন বাবা",
বলে দাঁড়ালো বুড়ী গুড়ি গুড়ি;—
আমি উঠে সরি ছুটে তাড়াতাড়ি,
আহা সে পড়ে গো দিয়ে মুড়ি॥
হলো হাতখানি ধরি সোহাগে সোহাগে,
গহনার কথাটী সবে ফেলিয়াছি বাগে,
অমনি, "ভাত খাবো না এস গো বৌ-মা—"
বলে হাঁকে মুখপুড়ী।
প্রণয়ে পড়িল বাধা,—
সে দিন আর হলো না দেওয়া বায়না চুড়ী॥

[ প্রস্থান।

## দ্বিতীয় গর্ভাঙ্ক

দর্জ্জির দোকানের সম্মুখ।

সস্ত্রীক দর্জি।

(গীত)

লয়া গুজরাণ ভাঁনি লয়া গুজরাণ।
সৈতন্ সখে ঝাঁক্ জমকে জাকৃতিছি দোকান
জোনানা এলেম পারে ম্যাম্ বনিছে—
পিন্‌ছে সেমিজ সাট্,
দর্জ্জির মর্জ্জিতে হালে চল্‌ছি রূপের হাট ;—
গাঁট্ গাঁট্ গাঁট্ ছাঁট্‌ছি কাপর,
ফর্ ফর্ ফর্ ফাড়ি থান
কোটরচোকী থাঁদানাকী ক'নে আছু কেডা,
প্যাঁটটা ভুঁরি, শুট্‌কা দরি, কুঁজা-ঝুরি ঝেডা ;—
কাম্ হিয়া র মিস্ সিট তো ডাউন,
দেখামু নাইট গাউন ;—
পিনলি পরি চিন্‌বি না কেউ বল্‌বি পরীজান ॥
তেরে-কেটে তেরে-কেটে তেরে-কেটে তাক্
তাক্ তাক্‌সিন্ তাক ;—
ভুঁরি যাবি মুরে, দরি যাবি বেরে,
কুঁজ বুঝি যাবে, ঢাইকে খাঁদা নাক ;—
(আবার) জাকিটের ছাতি-ভরা
পাকিটেতে সুরত্ রাখ্‌বি টানে টান্।

[ প্রস্থান

## তৃতীয় গর্ভাঙ্ক

বাবুরামের খিড়কীর বাগান।

কিশোরী, সৈরভ, কায়া, সুবাসা, রেণু, সুভুরু, কুহারা ও এলা।

এলা। নে ভাই, পোষাক তো পর্‌লি, কখন্ তোর হিড়িম্বা মশাই আস্‌বে? ততক্ষণ না হয় আমরাই তাস জোড়াটা নিয়ে বসি।

(হিড়িম্বার প্রবেশ)

হিড়ি। (Fie—fie!) ফাই—ফাই! অশ্লীল তাসের কথা কোথা থেকে কাণে এল কিশোরী?

কিশো। আমি নাম বদলে ফেলেছি, আপনি শোনেন নি? আমাদের বাবু অবশ্য সুচারুবাবুকে বলেছেন—তিনি কি আপনাকে বলেন নি?

হিড়ি। কি নাম হয়েছে?

কিশো। উলাঙ্গিনী! আপনি আমার গুরু, আপনার কাছে সভ্যতা শিখি, আপনি আমাকে উলু বলেও ডাকৃতে পারেন।

হিড়ি। তোমায় তো উলু বল্‌বই, তোমায় আমি কত ভালবাসি! কবে সে শুভদিন হবে, তুমি প্রকাশ্যরূপে আমাদের দলে আস্‌বে, আমি প্রতিদিনই তাই ভাবি।

কিশো। আপনি তো জানেন, শাশুড়ীর একটা কিছু এদিক্ ওদিক্ না হলে—

হিড়ি। কত বিলম্ব বোধ হয়?—শরীরের অবস্থা কেমন?

কিশো। ও হো—হো! সে কথা আর জিজ্ঞাসা করবেন না! এখনও খুব শক্ত আছেন, বাসন মাজা-টাজা ছেড়ে দিয়ে পুঁটী আমার সখী হওয়া অবধি তিনি একলাই এ সংসারের সমস্ত কাজ করেন।

হিড়ি। বেশ—বেশ ; তোমার একটী সখা হয়েছে, বেশ—বেশ ; আমার স্ত্রীলোক সখী নাই, সুচারুর দ্বারায় অনেকটা সে কাজ হয় ; আর এ দিকে বামাদাস ঝী ও শাশুড়ী দুয়েরি কাজ করেন।

কায়া। বামাদাস বাবুর মত স্বামী কটা পাওয়া যায়? আহা, উনি যদি এক সহস্র হতেন!

হিড়ি। বাবুরামবাবুর উন্নতি কেমন হচ্ছে? বামাদাসের সংসর্গে বোধ হয় তিনি আগেকার চেয়ে অনেক সভ্য হয়েছেন? কেমন উলু— তোমায় আগেকার চেয়ে ভালবাসেন কেমন? মায়ের চেয়ে অধিক মান্য করেন তো?

কিশো। তা সব করেন, কেবল ঐ তাঁর মা জ্যান্ত থাক্‌তে আমায় পুরোপুরি দলে নিয়ে যেতে রাজী হন না।

এলা। আবার বাক্যি আরম্ভ হলো,—তাস খেল্‌বি না?

হিড়ি। আবার তাসের কথা কে বল্লে? আমি আস্‌তেই ঐ তাসের কথা কাণে গিয়েছিল। ছি উলু—তুমি এখনও তাস খেল? তাসটা বড় কুরুচি; তবে দেখেছি, মিসেস্ পেজ পল্টনের সাহেবদের সঙ্গে বাজী রেখে তাস খেলেন, সেটা অবশ্য সুরুচি-সঙ্গত।

কিশো। তাস নয়?—তবে হিড়িম্বা মশাই কি খেলার কথা বলেছিলেন? এঁরা সব আপনার কথা-মতই খেল্‌বার পোষাক তৈয়ার করেছেন।

হিড়ি। ব্যাডমিণ্টন, টেনিস, ক্রিকেট, বাইসিকেল-রেস্, এই রকম মহিলাদের জন্য অনেক কোমল খেলা ও আমোদ আছে; তা সে একটু প্রাক্‌টিস না কর্‌লে একেবারে হবার যো নাই। এতদ্ভিন্ন স্ত্রীলোকদের যথার্থ আমোদ পল্কা ইত্যাদি নাচ; তা সে আবার সকলেরই এক একটী পুরুষ সঙ্গী চাই। তবে এখনকার মতন আমি একটা সহজ খেলা ব'লে দিতে পারি, সকলেই পার—বেশ আমোদও হয়।

সকলে। কি কি কি?

হিড়ি। (Blindman's Buff) ব্লাইণ্ড ম্যান্‌স্ বফ্; যাকে বাঙ্গালায় কাণা-মাছি খেলা বলে।

সুবা। কাণা-মাছি! আমি সে ছেলেবেলা দাদাদের সঙ্গে অনেক খেলেছি, ভারি মজা হতো; কিন্তু এখন বড় হয়ে কি আর খেল্‌তে আছে—লজ্জা কর্‌বে না?

হিড়ি। লজ্জা কিসের? বড় বড় সাহেব মেমেরাও এ খেলা খেলেন, যুবতীরাও তাঁদের বন্ধুবান্ধব ও ভাবী-স্বামী নিয়ে এ খেলায় যথেষ্ট আমোদ করেন। বড়ই সুরুচি-সম্পন্ন নির্দ্দোষ প্রমোদ, হাসির তরঙ্গ খেলে যায়।

সুবা। তবে ভাই এস খেলি—কে কাণা হবে?

কায়া। আমি ভাই আগে নয়।

এলা। আমি না—

রেণু। আমি না—

সুভু। আমি না—

সকলে আমি না—আমি না—আমি না।

হিড়ি। নিদেন একটী পুরুষ থাক্‌লেও ভাল হতো; বাবুরাম বাবু বাড়ী নাই?

কিশো। না, তাঁর আস্‌তে ঢের দেরি হবে, আজকাল তাঁর জ্বরের ঔষধের বড়ই কাট্‌তি হচ্ছে। আসামে কি কালা-জ্বর হয়েছে, বাক্স বাক্স ঔষধ রোজ সেখানে চালান যাচ্ছে; তিনি ভারি ব্যস্ত আছেন, মণি অর্ডার গুণে নিতে অবসর পান না বলেন।

এলা। তবে আর পুরুষ কোথায় পাব? তা হিড়িম্বা মশায়, আপনিই কেন কাণা হন না, আপনাকে পুরুষ পুরুষ মনে করে নিব, জুতোটুতো পায়ে আছে, সেই রকম গম্ভীরও অনেকটা।

রেণু। হঁ্যা, তা হিড়িম্বা মহাশয়ের যা বিদ্যা আর নামডাক—অনেক পুরুষেরও অমন নাই।

হিড়ি। (সহাস্যে) কিন্তু যা বল, তবু তো আমি পুরুষ নই! একটী পুরুষ আছে, যদি আপনারা রাজী হন।

সকলে। কে—কে—কে?

হিড়ি। আমার স্বামী বামাদাস বাবু।

কিশো। তিনি কি এসেছেন না কি?

হিড়ি। হঁ্যা, বাইরে আছেন, বল তো ডাকি।

এলা। এঁ্যা—তা—

হিড়ি। আপনাদের কোন ভয় নাই, তিনি পুরুষ বটে, ভদ্রলোকের সভায় বীর বলে পরি-

চয়ও আছে, কিন্তু অবলাদের সামনে এলে তিনি অতি কোমল হয়ে পড়েন ; তাঁকে পুরুষ ব'লে কিছুতেই চেনা যায় না।

কিশো। আপনি তাঁকে ডাকুন।

[ হিড়িম্বার প্রস্থান।

কায়া। তোমার শাশুড়ী কিছু বল্‌বেন না ?

কিশো। তিনি ঐ জল খেতে ডাকৃতে এসে তাড়া খেয়ে গিয়েছেন, আর এদিকে বড় আস্‌বেন না। আর—

"আমি কি ডরাই সখি ভিখারী রাঘবে !"—এ নিয়ে কত হয়ে গেছে, প্রাণনাথ কারুর কথা গ্রাহ্য করেন নি ; আমায় গাড়ী ক'রে হিড়িম্বা ম'শাইদের বাড়ীতে বেড়াতে নিয়ে যান, বামাদাসবাবুও এখানে এসে দেখা করেন, উপদেশ দেন।

( বামাদাসকে লইয়া হিড়িম্বার পুনঃ প্রবেশ )

বামা। আমি অবলা ভগ্নীগণকে নমস্কার করি

সকলে। ( নিম্নস্বরে ) নমস্কার।

হিড়ি। ভগিনিগণ ! আপনাদের একটু লজ্জা হচ্ছে বোধ হয়, কেউ কেউ দেখ্‌ছি ঘোমটা টান্‌ছেন। ছি ছি ! তবে আর লেখাপড়া শিখেছেন কি,—লজ্জা অতি কুরুচি, লজ্জাকে জলাঞ্জলি দিন ; আর দেখুন, ঘোমটা আর খেমটা একজাতীয় কং।।

বামা। বাস্তবিক ঘোমটা দেখ্‌লেই আমার খেমটা মনে পড়ে, আর হৃদয়ের অশ্লীল-লতায় কুরুচি ফুল ফুটিতে থাকে। আর যদিই লজ্জা করিতে হয়, তা আমাকে কেন ? আমি সম্প্রদায়ের ভিতর কান্না অনুতাপ তুলে দিয়ে বীরভাব প্রবেশ করিয়েছি বটে, অসভ্য পৌত্তলিকদের সঙ্গে আমি সদাসর্ব্বদা ঘুষোঘুষী করিতে প্রস্তুত বটে, কিন্তু অবলাদের কাছে আমার কোন পৌরষই নাই। আমি যেমন প্রেয়সীভগিনী হিড়িম্বার ভৃত্য, তেমনি আপনাদেরও সেবকশ্রী বলিয়া জানিবেন।

হিড়ি ক্যাপিটেল্ ক্যাপ্পিটেল্—বামাদাস ডিয়ার !

কায়া। ওঃ! প্রাণনাথ বটে—প্রাণনাথ বটে !

জগতে হইত যদি সবে বামাদাস।
নারী-পূজা ধর্ম্ম তবে পাইত প্রকাশ॥

হিড়ি। এখন এস, খেলা আরম্ভ হোক্, বামাদাসই কাণামাছি হবে, এস, তোমার চোখে রুমাল বেঁধে দিই।

বামা। দেবে দাও, কিন্তু কিছু আবশ্যক করে না, ভগিনীদের কাছে আমি এমনিতেই অন্ধ।

কিশো। দেখুন বামাদাস বাবু, আমার নাম তো জানেনই, আর কায়া-ঠাকুরাণীকেও চেনেন ; এঁর নাম এলা, এঁর নাম রেণু, এই সুবাসা, এই সুভুরু, এই কুহারা ; আয় পু'টী আয়, তোকে নিয়েও খেল্‌ব, তুই তো সখী হয়েছিস্।

বামা। ( সোৎসাহে ) কি ভগিনী সৈরভ ?

হিড়ি। হ্যাঁ হ্যাঁ, ভগিনী সৈরভ। তা লাফিয়ে উঠ্‌ছো কেন ? ( Miserable old wretch ) মিজারেবল্ ওল্ড রেচ ! নাও, এখন সব চিনে রাখ্‌লে ? যে তোমায় ছোঁবে, তার নাম ব'লে দিতে পার্‌লে চোখ খুলে দিব। ( রুমাল দ্বারা চক্ষু বন্ধন )

( ফুলের ছড়ি দ্বারা মহিলাগণের একে একে বামাদাসকে স্পর্শ )

কিশো। কে ?

বামা। ভগিনী—ঐ যে কি বল্লেন—ভগিনী পেলারাম।

সকলে। ( হাস্য )

হিড়ি। দূর দগ্ধানন ! এলাকে পেলা—এবার কে ?

বামা। এবার চিনেছি চিনেছি চিনেছি—সেই ভগিনী বেণু।

কিশো। না রেণু না, এইবার কে বল দেখি ?

বামা। এবার ঠিক ধরেছি, সেই ভগিনী—সেই ভগিনী চৌকোপানা।

সকলে। (হাস্য)

ঝী। (সজোরে চপেটাঘাত)

বামা। উঃ-হু-হু-হু! এ তো উল বোনা হাত নয়, এ কোন্ ভগিনী ? তা হোক্,মারুন মারুন্ উজ্জ্বলে মধুরে মিশেছে, চাপড়ে জ্বলেও যাচ্ছে মিষ্টিও লাগ্ছে,ভগিনীগণ মারুন ঠকাঠক্ ঠোক্কর, চটাচট্ চাপড় মারুন; হিড়িম্বার শিক্ষাগুণে অবলার প্রহারে আমার এখন কোন ক্লেশ হয় না

কিশো। নে ভাই, খেলিস্ তো খেল্,—পিছিয়ে পড়িস্ কেন ?

কায়া। হ্যাঁ, তা বই কি, তা বই কি—ওই ভ্রাতা মাছি, ধর দেখি ভাই—আমরা তোমার সামনে সামনেই আছি।

সকলে।—

গীত।

সামনে সামনে আছি, দেখে না কাণা-মাছি,
পিছে পিছে মিছে ঘুরে মরে।
ধীরে ধীরে চ' ভাই ধীরে ধীরে চ',
শিরে ঠোক্কর মেরে তফাতে র,
হো-হো-হো! হো-হো-হো-হো!
ছুঁতে ছুঁতে ভাই পড়েছি সরে॥
দে পাক্ দে পাক্ দিদি দে পাক্ দে পাক্,
ছোঁবে না ছোঁবে না মাছি লো পাবে না ফাঁক,
ঝাঁকে ঝাঁকে ঝাঁকে ফেলি ছেঁকে ধরে,—
আট্‌কালে ঝট্‌কা দিব জোরে কাবু করে॥

(অন্নপূর্ণার প্রবেশ)

অন্ন।(সভয়ে ও বৌ-মা,সর্ব্বনাশ হয়েছে—সর্ব্বনাশ! পুলিশে বাড়ী ঘেরাও করেছে, বাবুরামকে বেঁধে এনেছে!

হিড়ি। সে কি, এঁ্যা!

অন্ন। ওগো, আমার বাবুরাম যে কিছু জানে না গো, কে কার ঔষধ জাল করেছে, বাবুরামকে ধরেছে।

কিশো। এঁ্যা! প্রাণনাথ বন্দী—বন্দী!

অন্ন। ওগো, কে রক্ষা করবে গো? মতিকে খবর দেওয়া হয়েছে,—ওগো, থানার লোক বুঝি এখানেও আস্‌বে।

কিশো। এঁ্যা! এই রাজান্তঃপুরেও সৈন্য প্রবেশ করবে? সখি সখি, তবে আমি কোথায় মূর্চ্ছা যাব?

অন্ন। ও বৌ-মা, ও বৌ-মা, এদিকে এস, শোন

হিড়ি। (জনান্তিকে) যাও যাও এগিয়ে গিয়ে শোন, আমি বামাদাসকে আড়াল করে রাখি।

কিশো। (অগ্রসর হইয়া) কি, কেন তুমি এখানে?

অন্ন। সরে এস। (সকলে অন্নপূর্ণার নিকট গমন) ও মা, সর্ব্বনাশ হয়েছে,—ওষুধে কি জাল ধরা পড়েছে। পুলিশ এসে বাড়ী ঘিরেছে!

বামা। প্রিয়ে, খেলা বন্ধ হলো কেন? ফিস্‌ফিস্ শব্দ হচ্ছে কেন? কোনরূপ পবিত্র প্রণয় হচ্ছে না কি?

হিড়ি। তুমি এইখানে একটু গুঁড়ি মেরে থাক, আমি আস্‌ছি।

কিশো। এঁ্যা,প্রাণনাথ বন্দী—বন্দী! সরে যাও, আমি মূর্চ্ছা যাই!

অন্ন। ও বাছা, তোরা সবাই এ পাগলের মেয়েকে টেনে টুনে নিয়ে আয়;—মতি এলেই একটা উপায় হয়।

[কিশোরীর হিষ্টিরিয়ার ভাবাভিনয় ও তাহাকে ধরিয়া লইয়া সকলের প্রস্থান।

বামা। হিড়িম্বার হুকুম না পেলে চোখও

খুল্‌তে পাচ্ছি না, কিছু বুঝ্‌তেও পাচ্ছি না। অবলারা আমায় নিয়ে আর কোন পবিত্র আমোদ করিবার পরামর্শ কচ্ছেন বোধ হয়। (ইতস্ততঃ যাইতে যাইতে) কোথা গেলে প্রিয়ে হিড়িম্বা— ভগিনী প্যালারাম—কই কথা কও না যে, কই কেউ নাই না কি? ভগিনী ঝি, কি নাম তোমার—সৈরভ না? 'যদি একাকী থাক তো আমার মাথায় চার চড় বসিয়ে দাও, আমি তোমায় ধ'রে আবার আলো দেখি।

(হেড-কনেষ্টেবল্ ও পাহারাওয়ালার প্রবেশ)

হে-ক। (নিম্নস্বরে) খুব সাবধান—মেয়েদের ভুলিয়ে শীলমোহর-টোহরগুলো বা'র কর্ত্তে হবে।

কন্। (বামাদাসকে দেখিয়া) আরে, এই একড়া বাবু না? জোনানার মধ্যি-আসি ছিপাইছে।

হে-ক। জুড়ীদার আসামী বুঝি, ধরা তো যাক্।

কন্। এই (বামাদাসের মস্তক স্পর্শ)

বামা। এইবার—এইবার ধরেছি। (পাহারাওয়ালাকে ধরিয়া) এ তো ভগিনী সৈরভ না হয়ে আর যায় না। সৈরভ—সৈরভ!

কন্। আরে, সৈরভ কেডা রে? ছারান দে—

বামা। গলা বদলালে কি আমায় ঠকাতে পার্‌বে? মুখে হাত দিলেই আমি চিন্‌তে পার্‌বো।

কন্। ও রজনী বাবু, এ যে এ'করে ধ'রে দারী নারা দিইছে—এ হালার মামু চোখে ফ্যাটা বাঁধি কি মস্করা কর্‌ছে?

হে-ক। (বামাদাসের চখের বন্ধন খুলিয়া) তুমি কে? বাবুরামের সঙ্গে মিলে জুচ্চুরি ক'রে এখন কি নেকামো কচ্ছো?

বামা। বা-বা-বা! ব্লাইণ্ড-ম্যান্ হতে হতে (Maspuerade) মাস্কুরেড হচ্ছে দেখি যে! সেই ইংরাজদের ছদ্মবেশের খেলা।

হে-ক। এই খেলা দিই—নিয়ে চল।

বামা। বটে! প্রিয়তমা ভগিনী হিড়িম্বা, তুমি নিজেই হেড-কনেষ্টবল্ সেজেছ? আচ্ছা! সুন্দর মানিয়েছে!

কন্। এড়া বাউরা না কি—না সব্বার খায়ে এমনডা কর্‌ছে?

হে-ক। নিয়ে চল; কিশোর বাবুর কাছে গেলেই পাগ্‌লামো মাতলামো বেরিয়ে যাবে এখনই।

বামা কিশোরী? ভগিনী উলাঙ্গিনী! তিনি কোথায়?

কন্। ও হালা—তুমি ইনিস্পেক্টর বাবুরে বুনিরি গালি দিছো? (রুলাঘাত)

বামা। উঃ-হু-হু হু-! ভগিনী ঝি, তোমার রুলেও কি পবিত্র প্রেম!

কন। চ হালা চ। (রুলাঘাত)

বামা। ছি ভগিনি! ছি হিড়িম্বা! দাড়ী খুলে ফেল, ও ভাল দেখাচ্ছে না—(পাহারাওয়ালা কর্ত্তৃক আকর্ষণ) টান কেন? ভগিনী এলা—ভগিনী উলাঙ্গিনি—

কন্। ও হালা, এত বগ্নী পালা কনে?

বামা। উঃ হুঁ-হুঁ-হুঁ! সৈরভ—ভগিনী, তুমি রসুন খাও। উঁঃ আঃ—ছি ছি—হিড়িম্বা—ছি ছি সৈরভ!

[সকলের প্রস্থান।

## চতুর্থ গর্ভাঙ্ক।

—*—

বাবুরামের বহির্ব্বাটী

ইন্‌স্পেক্টর, মতিলাল, মাধবচন্দ্র ও বাবুরাম ইত্যাদি।

মতি। কিশোর বাবু—আপনি একজন বিশিষ্ট ভদ্রসন্তান, সাধারণ পুলিশের মত নয়; অফিসারও খুব ভাল। আপনাদের রায়-বাহা-

ত্তরের সঙ্গে আমার বিশেষ আলাপ আছে, তাঁর মুখে সর্ব্বদা আপনার প্রশংসা শুন্‌তে পাই, ভদ্র-সন্তান—ছেলে মানুষ না বুঝে সুঝে একটা কাজ ক'রে ফেলেছে, মিটে গেলেই ভাল হয় না?

ইন্‌। আমার তাতে আপত্তি কি বলুন, এ ত আর (Cognizable) কগনেজেবল্‌ কেস্‌ নয়, ফরিয়াদী ইচ্ছা কল্লেই মিটিয়ে ফেল্‌তে পারেন। এই মাধববাবুই হচ্ছেন ফরিয়াদীর এজেণ্ট, ইনিই ওয়ারেণ্ট বা'র করেছেন, এরই (Identification) আইডেণ্টিফিকেসনে আমি ধরেছি।

মাধ। না মশাই, ছেড়ে দেওয়া হতে পারে না, এ রকম জুচ্চুরি ক্রমে বড় বেড়ে যাচ্ছে। কেন বাবু, এমন কাজটা আপনি কর্‌লেন? খবরের কাগজ লিখ্‌ছিলেন—মস্ত পদ; এখন দেখ্‌ছি, কাগজ-টাগজ আপনার সব মিছে, কেবল এই জুচ্চুরি ঔষধের বিজ্ঞাপন দিবার একটা ফন্‌।

বাবু। তুমি জান, কার সঙ্গে লেগেছ? আমি গোটাকতক আর্টিকেল লিখ্‌লে তোমার লালমোহন সার ঔষধ কেউ ছোঁবে না।

মাধ। তা আপনি দুশটা আর্টিকেল লিখ্‌বেন, আপনার লেখায় আর লালমোহনবাবুর ঔষধের মান যাবে না; যে আসামে বাক্স চালানে ধরা পড়্‌লেন, সেই আসাম গভর্ণমেণ্টই "সর্ব্বজ্বর-গজ-সিংহের" বিষয় কিরূপ কিরূপ পত্র লিখেছেন দেখ্‌বেন; সবই ম্যাজিষ্ট্রেটের কাছে দাখিল হবে।

বাবু। আর ইন্‌স্পেক্টর বাবু, আপনিও সাবধান, গভর্ণমেণ্টে তিন কাপি ক'রে আমার কাগজ যায় জানেন তো?

মতি। নে নে থাম—আর বাচালপনা কর্‌তে হবে না, ভারি মুরোদ!—কিশোর বাবু, আপনি কিছু মনে কর্‌বেন না, ওর মাথা খারাপ না হ'লে এমন কাজ করে? আচ্ছা করলি কর্‌লি একটা নূতন নাম দিলেই তো হতো, একজন ভদ্রলোকের একটী চলিত কাজ রয়েছে, তার নকল কেন?

বাবু। সে ঢাকার পেটেণ্ট, আছে, এখানে তার কি?

মতি। তা বই কি! এডিটার সাহেব কি না —আইনে একেবারে টন্‌টনে দখল আর কি!

বাবু। আর ঠিক তো আমি সেই নাম রাখি নি, লালমোহন সার "সর্ব্বজ্বর-গজ-সিংহ," আমি করেছি, "সর্ব্বজ্বর-হরগজ-সিংহ।"

মাধ। আজ্ঞা হ্যাঁ, সে একটু চালাকি, যা দস্তুর আছে, তা করেছেন; লেবেল্‌ টেবেল্‌ সবই এক, শুধু খুদে খুদে অক্ষরে "হর" কথাটী মাঝখানে জুড়ে দিয়েছেন।

মতি। আচ্ছা, দুষ্টুমিতে তো বুদ্ধির অপ্রতুল হয় না, এই বুদ্ধিটুকু সোজা কাজে চালালেউ তো হয়; যদি ঔষধই তোর ঠিক হবে, তবে নিজে একটা নূতন নাম তৈয়ার ক'রে দিলিনি কেন? না, তা হলে চল্‌বে কেন—সে আবার উনুন জ্বাল, চাল চড়াও, এত ল্যাটা করে কে —একজনের দিব্য বাড়া ভাতটী আছে, তা থেকে নুলো বাড়িয়ে গাল ছুচ্চার চোরা গরাস মেরে নেওয়া!

মাধ। মহাশয় অতি সজ্জন, যথার্থ আজ্ঞা করেছেন। লালমোহন সার ঔষধগুলির নামটা না কি যথেষ্ট হয়েছে, বোধ হয় সন্ধান পেয়েও থাক্‌বেন যে, সময়ে সময়ে দিন চার পাঁচ শ টাকার মনি-অর্ডার পর্য্যন্ত এসে থাকে, তাই মনে করেছিলেন, ধাঁ ক'রে কতকগুলো বেচে নিয়ে কিছু মাল ক'রে নিবেন। প্রোপ্রাইটার ঢাকায় থাকেন, ধরা পড়্‌বার ভয় ছিল না,—আমি যে এখানে এজেণ্ট ব'সে আছি, তা জান্‌তেন না। বাবু, আপনি বা কত চালাক, লালমোহনবাবুর "দক্রু হুতাশন" যে জাল করে, সে আপনাকে হাটে বেচে কিনে আস্‌তে পারে, এই মাধবচন্দ্রই তাকে তিনমাস মেয়াদ খাটিয়েছে। এই লাইস্‌কে জিজ্ঞাসা করুন, সেই অবধি সে টিট্‌ হয়ে গেছে।

মতি। সে যা হোক্‌ মশাই, এখন যাতে মিটে

যায়, তার উপায় বলুন ; কিছু নাই—যদি কিছু পেয়ে থাকেন, তা মণ্টিথের বাড়ীর জুতোয়, ফেলপ্সের বাড়ীর জামা আর উইলসন্ হোটেলের খানায় গেছে। বাড়ীর জন্য যে দু এক ভরি সোণা কিন্‌বেন, সে বুদ্ধিও নাই ; কতকগুলো ছেঁড়া রঙ্গিন নেকড়া আছে আর গোচ্চার কাটরা কিনে শোবার ঘরটী সাজিয়েছেন। গৃহস্থের ছেলের ইংরাজী চাল হয়েই সর্ব্বনাশ কর্‌লে আর কি !

মাধ। আমি এজেণ্ট মাত্র, এই জুচ্চুরি ধরবার জন্যই নিযুক্ত, মিটাবার একৃতিয়ার নাই। তবে এক সুবিধা—সকালে একখানা টেলিগ্রাম পেয়েছি যে, লালমোহনবাবু আজ রাত্রের ট্রেনে কলিকাতায় পৌঁছিবেন, চলুন তাঁদের কলকেতার বাসার দিকে একবার ; আপনি যেরূপ ভদ্রলোক, পরোপকারী, মিষ্টভাষী, আপনি বুঝিয়ে দু কথা বোল্লে বোধ হয় তিনি রেহাই দিলেও দিতে পারেন। আপনারা তাঁরে জানেন না, লোকটী বড় সদাশয়।

মতি। সাক্ষাৎ আলাপ নাই বটে, তবে সৎকর্ম্মে বেশ ব্যয়ভূষণ আছে শুনেছি।

বাবু। মিছে কথা। আমি দুর্ভিক্ষের চাঁদা চেয়ে পাঠিয়েছিলেমতা আমায় লিখে পাঠিয়েছিল যে, "আমরা এই ডাহাতেই যথেষ্ট চাউল বিতরণ কচ্ছি, আর নগদ কিছু দিতে হয় তো গভর্ণমেণ্টের আতে দিব।" জোচ্চোর ! জোচ্চোর !

মতি। নে বাবুরাম, তুই হাসালি !

( বামাদাসকে লইয়া হেড কনেষ্টেবল ও পাহারাওয়ালার প্রবেশ )

হে ক। বাবু, এই বাড়ীর ভিতর ঢুকতে একটা কুলঙ্গীর ভিতর থেকে খানকতক বিজ্ঞাপন আর কতকগুলো লেবেল পেলাম ; আর এই একটা লোক চখে কাপড় বেঁধে বাড়ীর ভিতর ছিল,—সত্যি পাগল কি আসামীর মদৎকার, ধরা প'ড়ে পাগ্‌লামী কচ্ছে, কিছু বুঝ্‌তে পাচ্ছিনে।

কন্। দাগী বদ্‌মাস হুজুর, হালা মোরে এঁকরে ধইরে বেইজ্জত কর্‌ছে, চুমা দিতি আসে, মোর জাত খাইবার চায়।

ইন্। কে তুমি ?

কন্। লও হালা, মোরে ত পুঁটী বানাইছ, রজনীবাবুরে কর্‌ছো কবিলা, ইন্‌স্পেক্‌টর বাবুরে ফুকু বল্‌বা না নেকা কর্‌বা ?

বামা। ভ্রাতঃ ইন্‌স্পেক্‌টর ! হেড-কনেষ্টবল ভ্রাতা ও ভ্রাতা পাহারাওয়ালা আমার শরীরকে কেন আবদ্ধ করেছেন, বল্‌তে পারেন ?

কন্। ও হালা, রুলের গুঁতা খাইয়া কবিলা বুহিন ছাড়ান দিয়া এ্যাহন বাই কইছ !

বামা। (কম্পিতস্বরে) হে—পাহারাওয়ালা—ভ্রাতা——

কন্। ইঃ ! হালার গলায় এ্যাহন গিট্‌কিরি বল্‌ছে দ্যাখ্‌ছ ?

মতি। বামাদাস বাবু না? একি—এর্ম্মে তেরি মেরি গেল কোথা ? পুলিশের হাতে প'ড়ে এখন বকেয়া সুর ধরেছ না কি ?

( হিড়িম্বার প্রবেশ )

হিড়ি। এই যে বামাদাস ডিয়ার, চল আমরা বাড়ী যাই। এ সব ক্রিমিন্যাল ব্যাপারে আমাদের থাকা উচিত নয়।

বামা। ভগিনী হিড়িম্বা, তোমার আশ্রয়ে থেকে আমি আজ পুলিশের হাতে অপমানিত হলেম। আমি তোমার কুসুম-সুকুমার চিবুক মনে ক'রে এই জমাদার ভ্রাতার দাড়ী খুল্‌তে গিয়েছিলেম।

কন্। অ্যাহেন বিবি, তোমার ষাইনি আমা জাত খাইবার গিইছিলো।

মতি। ও পাহারাওয়ালা সাহেব, এরা ভাই-ভগ্নী নয়, স্ত্রী-পুরুষ।

কন্। ওঃ ! এই বিবি ওনার কাবলা ! তবে যে রজুনী বাবুরী কবিলা বলি ধর্‌ছিল, ঠিক কর্‌ছিল ; বিবি দশবাজে জমাদারকো রেঁ'দ,

একটা বক্‌রা গিয়া থানামে, দোঠো মাতোয়ালা, তেল বাত্তি ঠিক হ্যায়, বদমাস্‌ হাজির—খবর আচ্ছা হ্যায় খোদাবন্দ! সেলাম বিবি, আপ জমাদার হওয়ার লায়েক বটে!

ইন্‌। হ্যাঁ মতিবাবু, এরা সব কে? বাবুরাম বাবুর (Accomplice) একম্‌প্লিস্‌ না কি?

হে-ক। মদৎকার বৈ কি—নইলে অন্দরের ভিতর কি কচ্ছিল?

মতি। হ্যাঁ বামাদাস বাবু, তুমি বাইরের লোক, বিধর্ম্মী, তুমি ভদ্রলোকের বাড়ীর ভিতর গিয়েছিলে কেন? বাবুরাম পর্য্যন্ত বাড়ী ছিল না, তুমি মেয়ে-মহলে কি কচ্ছিলে? আর তোমার স্ত্রীকেই বা সেখানে নিয়ে গিয়েছিলে কেন?

বামা। অদ্য বাবুরাম বাবুর পৌত্তলিক অন্তঃপুর পবিত্র! সেখানে ভগিনী মেলা হইয়াছে, অবশ্য তাঁহারা সকলেই সম্পূর্ণ ভগিনী নহেন, এখনও অর্দ্ধভগিনী; কিন্তু আজ সকলে প্রেমশান্তি-রসে ডগমগ হইয়া প্রীতি-খেলা খেলিতেছিলেন; আমি অন্ধমক্ষিকা হইয়াছিলাম, ভগিনীগণ প্রেমচক্রে ঘূরিতে ঘূরিতে আমার মাথায় পবিত্র ঠোক্কর মারিতেছিলেন।

মতি। হ্যাঁ বাবুরাম, একেবারে অধঃপাতে গেছ, আর জাতি-কুলের ভয় নাই? একজন যে সে পুরুষমানুষ এসে অন্দরে ঢুকে তোমার স্ত্রী ভগ্নী ভাজ এঁদের সঙ্গে স্বচ্ছন্দে কাণামাছি খেল্‌ছে! অবশ্যই তোমার সম্মতি আছে, নইলে কি ওর সাহস হয়?

বাবু। বামাদাস বাবু অতি উন্নতিশালী পবিত্র লোক, কিন্তু আমার অনুপস্থিতিতে ওঁর বাড়ীর ভিতর যাওয়াটা ভাল হয় নাই।

হে-ক। ছি ছি—কি রকম লোক তুমি হে? ভদ্রলোকের মেয়েদের মার মতন দেখ্‌তে হয়, তুমি সেখানে গিয়ে চোখ-ফুটাফুটী খেল?

বামা। ভ্রাতা হেড-কন্‌ষ্টেবল, তুমি আর আমায় স্ত্রীলোকের সম্মানের শিক্ষা দিও না; মাতৃভাব হিন্দুদিগের পৌত্তলিক ভাব, মা বল্লেই বৃদ্ধা মনে হয়, সুতরাং সে সম্বোধনে এক প্রকার সুন্দরীদিগের অপমান করা হয়; আমি সমস্ত সুন্দরীজাতিকে পবিত্র ভগিনীভাবে দেখি।

মতি। হ্যাঁ, আর ওদিকে সুন্দরীরাও স্বামীকে "ছি ভাই" বল্‌তে আরম্ভ করেছেন, সম্পর্কটা অনেক দূর এগিয়ে এসে থাকে। ইন্‌স্পেক্টর বাবু, ঠিক এই ঔষধের কাজে এঁদের কোন ষড়্‌যন্ত্র আছে কি না, বল্‌তে পারি না, কিন্তু এঁদের সংসর্গেই বাবুরামের সর্ব্বনাশ হলো।

বামা। মতিবাবু, 'এঁদের' কাকে বল্লেন, স্পষ্ট ক'রে বলা ভাল।

মতি। তুমি আর তোমার—কি বল্‌বো—ইনি তোমার ভগিনী না স্ত্রী না মনিব? এঁরই সংসর্গে আর কি!

বামা। বটে বটে! বলুন বলুন, আর কিছু বল্‌বার আছে? আমার স্ত্রী বাবুরাম বাবুর সর্ব্বনাশ করেছেন বল্‌ছেন—

মতি। হ্যাঁ, তোমাদেরই কুপরামর্শে।

বামা। দাঁড়ান দাঁড়ান, টুকে রাখি। "সর্ব্বনাশ—কুপরামর্শ;" ইন্‌স্পেক্টর বাবু, আপনি গভর্ণমেণ্ট কর্ম্মচারী, মতিবাবু যা যা বলেন, আপনার পকেট-বইয়ে টুকে নিবেন। বলুন মতিবাবু—বলুন; সর্ব্বনাশ বলেছেন, কুপরামর্শ বলেছেন, বোধ হয়, আপনি বল্‌তে চান যে, আমার স্ত্রী বাবুরাম বাবুর চরিত্র খারাপ করেছেন।

মতি। হ্যাঁ, তা করেছেনই তো; তোমাদের মতে উন্নতি হতে পারে, কিন্তু আমাদের হিন্দুর চখে লোকাচারত্যাগকে কুচরিত্র বল্‌বো বই কি।

বামা। হ্যাঁ, তা হলে বল্‌বেন বই কি যে, আমার স্ত্রীও অসচ্চরিত্রা।

মতি। সে আমি কি জানি, তুমি জান।

বামা। না না, বলুন না, সব সহ্য করবে, আমার রাগ হবে না। ইন্‌স্পেক্টর বাবু, কথা-গুলো টুকে নেবেন, সাক্ষী দিতে হবে; হেড-কনেষ্টবল বাবু, পাহারাওয়ালা সাহেব, তোমাদেরও সাক্ষী দিতে হবে,মনে রেখ। মতি বাবু, থাম্‌লেন কেন?

হিড়ি। আমারও রাগ নাই; উনি বোধ হয় ইচ্ছা করেন যে, আমায় মাতাল বলেন।

মতি। মা ঠাকরুণ, আমি কিছু বলিনে, তোমরা আমাদের মেয়েদের মত লজ্জা-সরম কর না, রাস্তা ঘাটে বেরোও—

বামা। ইন্‌স্পেক্টর বাবু, লিখুন লিখুন "রাস্তায় বেরোন" ( Walking the streets, Walking the streets ), ওয়াকিং দি ষ্ট্রীটস্, ওয়াকিং দি ষ্ট্রীটস্,ইংরাজী কল্লে কথাটার আর একটা অর্থ দাঁড়াবে।

হিড়ি। আর কি মশাই?

মতি। পুরুষের দল মেশা—মদ্দানী চাল—

বামা। চলুক—চলুক—

মতি। [illegible]

কি তোমরাই জান। মোদ্দাৎ যে সব কাজ আমাদের হিন্দুর চক্ষে ভাল লাগে না।

বামা। ইন্‌স্পেক্টার বাবু, আপনি লিখ্‌লেন না, আচ্ছা, ক্রস্ একজামিনে সব বেরিয়ে পড়্‌বে। একবার চার্জ্জগুলো শুনে রাখুন; কুপরামর্শ দেওয়া—সর্ব্বনাশ করা—চরিত্র খারাপ করা—ওকে (Seduction) সিডক্সন বল্লেও বলা যায়; তার পর ( Walking the streets ) ওয়াকিং দি ষ্ট্রীটস্,মদ্দানী চাল—ভাল,কৌন্সলি হ'লে এটার মানে ( Loss ef modesty ) লস্ অফ্ মডেষ্টি ক'রে নিতে পারবে। হ্যাঁ,তার পর পুরুষের সঙ্গে মেশামিশি—সভায় যাওয়া—মতি-বাবু, কোন্ সভা মিন করেছেন, তা বল্‌তে পারিনে, অবশ্যই কুভাব ছিল; আর ঘোড়ায় চড়া, তা হ'লে সার্কাস-অলিও হতে পারে; (Circus woman) সার্কাস উওম্যান কারা হয়, ইন্‌স্পেক্টর বাবু বুঝ্‌তে পেরেছেন? ঢের হয়েছে —মতি বাবু, আর আপনি না বল্লেও আমার ক্ষতি নাই; আমার যে এটর্ণী আছেন, তিনি এই কথা থেকেই সব ক'রে নিতে পার্‌বেন। ডিয়ার ডিয়ার হিড়িম্বা, তোমার হাত দাও, (I Congratulate you) ওঃ (Grand Defamation case) আই কনগ্রাচুলেট ইউ, ওঃ গ্রাণ্ড ডিফামেসন কেস্! মতিবাবু, আপনার একখানি ভদ্রাসন আছে বোধ হয়? এখন ষষ্ঠী বাবুর নামে বন্ধ রেখে আগে এই কেসটা করা যাক্। ওঃ! দয়াময়—দয়াময়! এদিকে দুর্ভিক্ষ, তার উপর এই কেস, প্রিয়ে, গাও গাও, এস,গাইতে গাইতে যাই।—

( গীত )

করুণার নাইকো সীমা কি মহিমা,
ওহে হয় না বীমা নিরাকার।
ফেমিনে মরবে নেসন্, তার উপরে ডিফামেসন্,
কবরে কতক যাবে, বাকি যারা কারাগার॥

[illegible] প্রস্থান।

ইন্। ছি ছি, এ সবে আর ভগবানের নাম কেন?

মতি। তা এ পৃথিবীতে ধর্ম্মের নামে যত অনিষ্ট হয়েছে, অধর্ম্ম নিজ মূর্ত্তিতে তার লক্ষ অংশের এক অংশও করিতে পারেনি। হিন্দু-ধর্ম্মেরও যে এত দুর্দ্দশা, স্বার্থপর ভণ্ডদের উৎপাতই তার সূত্র। আবার যেমনি একটু হিন্দু-য়ানীর দিকে ইংরাজীপড়া লোকেরদের মন ফিরেছে, অমনি তারই ভিতর সুড় সুড় ক'রে ব্যবসাদারের দল ঢুক্‌ছে। ঐ বাবুরাম যে পেটেণ্ট ঔষধের ফন্ করেছিলেন, তাও আজ-কাল অনেক যায়গায় ধর্ম্মের নামে বিক্রয় করা হয়; "অদ্ভুত সন্ন্যাসী কর্ত্তৃক লঙ্কা হইতে লম্ফ-প্রদানে আনীত এই মহৌষধ ব্যবহার করিলে ঘামাচি মরিয়া গিয়া রাতারাতি অষ্টসিদ্ধি লাভ হয়, প্রতি কৌটার সঙ্গে এক একটী নীলপদ্ম

উপহার;" এই রকম সব বিজ্ঞাপন বার করা হয়! চৈতন্যদেবের অমন মধুর ভাব গোঁড়ার জ্বালায় কি মাটীই না হলো! (Papist) পেপিষ্টদের (Inquisition) ইন্‌কুইজিসনের কথা তো পড়েই-ছেন। আবার দেখুন, যে রামমোহন রায়ের গান অতি নিষ্ঠাবান্ বৃদ্ধ হিন্দুরাও ভক্তিভরে শুনে আনন্দ করিতেন, যে কেশব সেন (My God) মাই গড! কি জগদীশ্বর! ব'লে ডেকে উঠ্‌লে বোধ হতো যেন সামনেই ভগবান্ বিরাজমান! আর সেই ডাক শোন্‌বার জন্য লোকে ব্যাকুল হয়ে ছুটতো, যে দেবেন্দ্রনাথ ঠাকুরকে লোকে হিন্দু যোগীর সর্ব্বোচ্চ সম্মান "মহর্ষি" উপাধি প্রদান করেছে, যে বিজয়কৃষ্ণ গোস্বামীকে দেখ্‌লে মনে আবার নবদ্বীপের ভাব উদয় হয়, তাঁদের সেই ব্রাহ্মধর্ম্ম, যা অবলম্বন ক'রে আজও অনেক পবিত্র-হৃদয় সাধু ধর্ম্মপিপাসু যুবক ধীরে ধীরে ঈশ্বরের পথে অগ্রসর হচ্ছেন, সেই ধর্ম্মকেই কতকগুলি মূর্খ ভণ্ড তাদের স্বার্থসিদ্ধি ভোগ-তৃপ্তি ও বিলাস-স্ফূর্ত্তির আবরণ করে যেখেছে। তা কি জানেন ইন্‌স্পেক্টরবাবু, ডাক্তারেরা যেমন অতি দুঃস্বাদু কালো পিল্‌গুলোতেই রূপার পাত মুড়ে দেন, মানুষে তেমনি অতি কুৎ-সিত কাজগুলোর উপরেই কর্ত্তব্যের (Coating) কোটীং, ধর্ম্মের তবক বসাবার চেষ্টা পায়।

মাধ। বাঃ বাঃ! মতিলাল বাবু আপনার সঙ্গে আলাপ হয়ে আমি চরিতার্থ হলেম। অতি জঘন্য দুর্গন্ধ পদার্থে যে সার হয়, তারই গুণে বাগান আলো করা গোলাপ ফুল ফোটে! বাবুরাম বাবু ঔষধ-জালরূপ জঘন্য কাজ কল্লেন, কিন্তু সেই সূত্রে আমি আপনার মতন গোলাপ-ফুলের দর্শন পেলেম। আসুন, আপনার খাতিরে আমি নিজে এই মোকদ্দমা মেটাবার জন্য লালমোহন বাবুর হাতে ধর্‌বো, আর আপনার মুখে এইরূপ দুটো একটা ধর্ম্মের কথা শুনলে তিনি একবারে গলে যাবেন, আমায় আর বেশী কছু কর্‌তে হবে না।

মতি। তবে কিশোরী বাবু দয়া ক'রে একটু চলুন; আপনার অত্যন্ত কষ্ট হচ্ছে,—তা দেখি চেষ্টা ক'রে যদি কিছু (উৎকোচ স্বীকার ইঙ্গিত)

ইন্। ও সব কথা বল্লে আমার কাছে কাজ পাবেন না। আপনি রায়-বাহাদুরের নাম করেছিলেন না? আমাদের সার্ভিসে দুজন আছেন, কাকে মিন করেছেন বল্‌তে পারি না, কিন্তু আপনি জানেন তো, তাঁদের একজনও ঘুষখোর ইন্‌স্পেক্টরের সুখ্যাতি করেন না।

মতি। (অপ্রতিভভাবে) মাপ কর্‌বেন, আমি চিন্‌তে পারিনে; চল বাবুরাম।

বাবু। আর গিয়ে কি হবে? বামাদাস বাবু যখন আমার অনাগততে বাড়ীর ভিতর গিয়ে অর্দ্ধ-মক্ষিকা খেলেছিলেন শুনেছি, তখনই আমি সব ছেড়েছুড়ে দিয়ে মনে করেছি, সন্ন্যাসী হব, উলাঙ্গিনীরও অনেক দিন থেকে সাধ সন্ন্যাসী সেজে ভিক্ষা করে।

ইন্। এঁর কি কিছু বাইয়ের ছিট আছে

(উলাঙ্গিনী ও সখাগণ গান গাইতে গাইতে প্রবেশ)

জ্বল্ জ্বল্ চিতা দ্বিগুণ দ্বিগুণ,
পরাণ সঁপিবে বিধবা বালা—
জ্বল্ জ্বল্ চিতা দ্বিগুণ দ্বিগুণ,
দেখাব সবারে রূপের আলা—
জ্বল্ জ্বল্ চিতা দ্বিগুণ দ্বিগুণ,
দোলাব গলেতে মাতিয়া মালা—

মতি, ইন্, মাধব। (সবিস্ময়ে) এ কি এ—এ কি এ!

কন্। (সভয়ে) আম—আম—হাঁচুর আম—হাঁচুর আম—অক্কে কর—অক্কে কর—পরী আইছে—এডা হানাবারীরে হানাবারী! ইন্‌স্পেক্টর বাবু, মুই বুড়া অইছি, আমার পেন-সিল মঞ্জুর করায়ে দেন, এ কেলার চাকরী মুই আর করমু না।

মতি। এ কি এ! হ্যাঁ গো, তোমরা কি একেবারে লজ্জার মাথা খেয়েছ?

কায়া। যখন একজন প্রাণনাথ বন্দী, তখন আমাদের লজ্জা কি?

মতি। ও কায়া, তুমি কি বল! বাবুরাম যে তোমার মামাতো ভাই।

কায়া। (উদাসভাবে) হবে;—কিন্তু উনি তো সখীর প্রাণনাথ, তা হলেই হলো; যে রকমে হোক্, ওঁতে তো প্রাণনাথত্ব আছে।

মতি। বাড়ীর ভিতর যাও, বাড়ীর ভিতর যাও, ছি ছি ছিঁ!

কায়া। "সাগর উদ্দেশে যবে বাহিরায় নদী, কার,হেন সাধ্য যে সে রোধে তার গতি!"

মতি। ইন্‌স্পেক্টর বাবু, দেখেছেন,—ঐ যে যোড়াটী আমার নামে—(Defamation case) ডিফেমেসন্ কেস্ আন্‌বে ব'লে শাসিয়ে গেল, ওঁদেরই আদর্শের ফল এই।

ইন্। ছি ছি! কি বিপদ্! মতিবাবু,আপনি ভদ্রলোক,আপনার উপর বিশ্বাস, এই আসামী রইল; আমরা একটু বাইরে গিয়ে দাঁড়াই। এস মাধববাব. এস কন্‌ষ্টে...

[ মতি ও বাবুরাম ব্যতীত পুরুষগণের প্রস্থান।

বাবু। প্রাণাধিকে—প্রিয়তমে! তুমি আজ কি সাজে সেজেছ? আ মরি মরি—

কিশো। (উন্মাদবৎ) হা-হা-হা-হা (হাস্য)

মতি। ও কি ও—বৌমা অমন কচ্ছেন কেন? হাত তুল্‌ছে, চোক ঘুরুচ্ছে—হেসে উঠ্‌লো—

কায়া। প্রাণসখী কি! আর প্রাণসখী আছেন, উনি যে পাগল হয়েছেন।

মতি। আবার গায়ে মাথায় কতকগুলো লতা পাতা ফুল—

কায়া। তাই তো পর্‌তে হয়। আপনি হারাণ রক্ষিতের বাঙ্গলা সেক্সপীর পড়েন নি? প্রাণসখীর এখন যে (Ophelia) ওফিলিয়ার অবস্থা।

বাবু। আ মরি মরি—আ মরি মরি! (To be or not to be thats the question) টু বি অর্ নট্ টু বি থ্যাট্‌স্ দি কোয়েশ্চেন,ও হোহো (Soft—Ophelia—Maiden in thy orisons remmber me) সফ্‌ট্—ওফিলিয়া—মেডন ইন্ দাই ওরাইজন্স রিমেম্বার মি।

কিশো। (গীত) বনফুল মধুপান, বনে বনে করি গান, বন-বিহঙ্গিনী লো!

মতি। ওগো বাছা! এ বিপদের সময় ও সব আর ভাল লাগে না; বাড়ীর ভিতর যাও, নয় খিড়কিতে পুকুর আছে, ডুবে মর গে।

রেণু। আজ্ঞা না;—যদি প্রয়োজন হয়, রাজপুত-রমণী জ্বলন্ত চিতায় প্রবেশ কর্‌বে।

কিশো। ইচ্ছা হয়, এই দণ্ডে ভীমা অসি করে।

নাচিতে চামুণ্ডারূপে সমর-ভিতরে॥

সখীগণ। (হুঙ্কার) হুঁ হুঁ হুঁ হুঁ!

"না জাগিলে মোরা ভারত-ললনা।
এ ভারত কভু জাগে না জাগে না॥"

মতি। (ব্যঙ্গস্বরে) আর পোড়া যম কি এদের নেবে না নেবে না ওগো মা-লক্ষ্মী, ইতু-ঠাকরুণ তো সেজেছ, তোমার উম্‌নো-ঝুমনোদের নিয়ে আর কোন চুলোয় যাও; এ তামাসা নয়, দেখ্‌তে পেলে না, পাহারাওয়ালা ইন্‌স্পেক্টর সব,—তোমার স্বামীর হাতে দড়ী পড়েছে;—মেটেবুরুজের দর্জীকে মুটো মুটো টাকা দেওয়া এইবার বেরিয়ে গেছে!

কিশো। কি প্রাণনাথ আমার বন্দী!

সখীগণ। প্রেমিক ভারত-সন্তান বন্দী!

কিশো। প্‌টী—গিরিজায়ে! আমার হেমচন্দ্র কোথায়?

বাবু। প্রিয়তমে—মনোরমে—ভগিনি! দিন পাই তো দেখা হবে!

মতি। চোপ ছুঁচো! বাড়ীর ভিতর যেতে বল্ বল্‌ছি। ওগো, ব্যগ্রতা করি মা, যাও মা, অনেক কষ্টে শ্রেষ্টে মিটাবার চেষ্টা কচ্ছি,নইলে যে জেলে যাবে, পাথর ভাঙ্‌বে. একবার হাতে পায়ে ধ'রে খালাসটী ক'রে এনে দিই, বুড়ী মাগীর প্রাণটা বাঁচাই, তার পর তোমাদের যা হ'চ্ছে, তাই করো। আহা, বুড়ী এতক্ষণ গলায় দড়ী দিলে, কি—কি বল্লে, কিছুই বুঝ্‌তে পাচ্ছি না।

সুধা। কে ওর মা? তার কথা আর বলো না,মাগী ছেলের সর্ব্বনাশ করতে বসেছে, আমাদের সকলের মানা না মেনে ঠাকুরঘরে গিয়ে ধন্না দিয়ে পড়েছে। ঘোর পৌত্তলিকতা! সব ছারেখারে যাবে!

মতি। আহা-হা, খালাস না 'ক'রে এনে দিতে পার্‌লে মাগী দেখ্‌ছি মুখে জল দেবে না!

কিশো। কি? খালাস! কি—তবে কি প্রাণনাথ কারাগারে যাবেন না?

মতি। না বাছা, বোধ হয়, জগদম্বার কৃপায় এ যাত্রা রক্ষা হবে। সৌভাগ্যক্রমে ভাল লোকের হাতে পড়েছে, মিটে যাবার খুব সম্ভাবনা; তোমরা যাও—চল বাবুরাম।

বাবু। কি—প্রিয়াকে ত্যাগ ক'রে?

মতি। তা কি ওঁকে সঙ্গে ক'রে নিয়ে যাবে না কি?

বাবু। (I loved ophelia fortythousand brothers) আই লভ্‌ড্ ওফিলিয়া ফর্টী থাউজেণ্ড ব্রাদার্স;—প্রিয়া তো আমার সঙ্গে যাবেই।

সখীগণ

(গীত)

"মেঘ দরশনে হায় চাতকিনী ধায় রে,
সঙ্গে যাবি কে কে তোরা আয় আয় রে॥

মতি। (ব্যঙ্গস্বরে) ওরে কেউ এসে কি এদের গলা টিপে দেবে না রে। যা ইচ্ছে তাই কর দাঁড়িয়ে; চ' বাবুরাম। (বাবুরামের হস্তধারণ)

কিশো। কি—কি প্রাণনাথ, কে তোমায় হরণ ক'রে নে যাবে?

মতি। ওরে আবাগের বেটী, স'রে যা,নইলে এখনই পাহারাওয়ালারা ধাক্কা দিতে দিতে নিয়ে গিয়ে জেলে পূর্‌বে।

কিশো। পূর্‌বেই তো!

মতি। তাই বল্‌ছি, সঙ্গে ক'রে নিয়ে গিয়ে হাতে পায়ে ধ'রে খালাস ক'রে আনি।

কিশো। আপনি বলেন কি! আপনি কি সব নষ্ট কর্ত্তে চান? যদ্যপি ভাগ্যক্রমে কবিতার বিকাশ হলো, আর আপনি একেবারে সব মাটী ক'রে দেবেন!

কান্না। তা বই কি! শত্রু-সৈন্য আস্‌বে-আমরা চুলটুল এলো ক'রে ঠিক হয়ে আছি, কঙ্কণ ছুড়ে মার্‌বো, যুদ্ধ কর্‌বো, বীররস হবে, তার পর "জ্বল্ জ্বল্ চিতা" গেয়ে আগুনে প্রবেশ কর্ত্তে যাচ্ছি, এমন সময়—

কিশো। এদিকে আমি কতলুখাঁর সভায় নেচে টেচে তার পর গোপনে কারাগারে যাব, যদিও এটী দুজনের কাজ, তবু আমি একলাই কর্‌বো,—জগৎসমক্ষে বল্‌ছি, [illegible] —প্রাণেশ্বর—এই বন্দী আমার প্রাণেশ্বর! আর কেউ না—বাবুরাম—

মতি। আঃ, ছি ছি ছি—স্বামীর নামটা ধর্‌লে গা!

কিশো। হ্যাঁ, কে আমায় নিবারণ করে? তুমি কোথাকার ওস্‌মান? আবার বল্‌বো—বাবুরাম—বাবুরাম—

সখীগণ। বাবুরাম—বাবুরাম—বাবুরাম—বাবুরাম—বাবুরাম—বাবুরাম—

কিশো। সখি, এগুলো এখন তো নয়,এখন যে আমি পিতার অশ্বশালা থেকে বন্দীকে অশ্ব দিব, প্রয়োজন হয় ধন দিব—

মতি। নাচ্‌লে তো কতলুখাঁর মজ্‌লিসে, তোমার পিতা আবার কোন্ খাঁ সাহেব?

কায়া। মতি মামা, ছিঃ! তোমাতে কিছু-মাত্র রস নাই; তুমি বুঝ্‌তে পাচ্ছনা;—আমরা গান গাইতে গাইতে চিতায় প্রবেশ কচ্ছি,—ওদিকে দূরে অশ্বের পদশব্দ,—ঘোটকারূঢ় বাবুরাম সিংহের বেগে প্রবেশ—ও ভারত উদ্ধার—আকাশে পুষ্প-বৃষ্টি!

কিশো। কোথায় এই সব হবে,—কবিতা ফুটে উঠ্‌বে, প্রেমের পূরন্ত-বিকাশ! আর উনি কি না একটা সামান্য লোকের ন্যায় নাথকে নিয়ে গিয়ে মোকর্দ্দমা মিটিয়ে আস্‌বেন।

বাবু। প্রিয়ে, ঠিক বলেছ, আমি মনে করে-ছিলেম, গেরুয়া পর্‌বো, সন্ন্যাসী হব, তুমি আমার সঙ্গে বেতাল-ভৈরবী সেজে ভিক্ষা ক'রে বেড়াবে; কিন্তু না—এখন না—আমি জেলে যাবই! প্রিয়ে, আমার চাবি তোমার কাছেই আছে—বাক্স থেকে টাকা নিয়ে জনকতক লোক পাড়াগাঁয়ে পাঠিয়ে দেবে, তারা চার-দিক্ থেকে ( condolance ) কনডোলেন্স টেলিগ্রাম পাঠাবে, উঃ, আমি একদিনে—এক-দিনে বড়লোক হয়ে যাব!

ইন্। ( নেপথ্যে ) মতি বাবু, আসুন, রাত হয় যে।

মতি। অমনি যাবে? না হাতকড়ী পর্‌বে?

কিশো। ( সতেজে ) যদি নাথ যায় তো আমরাও যাব।

মতি। চ আবাগের বেটীরে চ কোথায় যাবি। দেখ বাবুরাম, ওদের কিছু বলা মিছে, উঠ্‌তে বস্‌তে পয়জার তোর পিঠে! স্ত্রীকে কি শিক্ষাই দিয়েছ। এমন কিছু শিক্ষা দেও-য়াতে পারনি, যাতে চুল এলিয়ে প্রণয় করা আর ঘোড়ায় চ'ড়ে ভারত উদ্ধার ছাড়া কুল-বালার অন্য কিছু কর্ত্তব্যজ্ঞান হয়? "প্রণয় প্রণয়"—রমণী-জন্ম কি কেবল বুকে মাথা রেখে শুতে—দীর্ঘনিশ্বাস ফেল্‌তে—আর ঈর্ষায় জ্বল্‌তে? শেখাতে পারনি যে, পতিকে ভক্তি কর্‌তে হয়, দাসী হয়ে তাঁকে নিজের বশীভূত করতে হয়; যে পতির সঙ্গে শুধু প্রাণেশ্বর সম্পর্ক নয়;—তিনি স্ত্রীর শ্বশুর-শাশুড়ীর পুত্র, দেওর-ভাসুরের ভাই, আর, সকলের চেয়ে সম্পর্ক বড়—তার সন্তানের পিতা! এটী শেখাতে পারনি যে, রমণী-জন্ম শুধু প্রেয়সী হবার জন্য নয়—তাকে কন্যার কর্ত্তব্য—ভগি-নীর কর্ত্তব্য—মাতার কর্ত্তব্য—গৃহস্বামীর মহি-ষীর কর্ত্তব্য—আর সকল সংসারের প্রতি স্নেহ-ময়ী করুণাময়ী দেবতার কর্ত্তব্য পালন করতে হয়? হিন্দুধর্ম্মে স্ত্রীকে ভগবতী শক্তির অংশ বলে কেন জান? ভগবতী জগৎ-প্রসবিত্রী আর স্ত্রীলোক মনুষ্য-প্রসবিত্রী! অনেক সন্ন্যাসী বন্ধ্যা স্ত্রীলোকের হাতে ভিক্ষা লয় না, কেন না, সেই অভাগিনীর মনে মাতৃভাবের বিকাশ না হওয়ায় সে সম্পূর্ণ পবিত্রতা লাভ করে নাই। মাতৃভাব-হীনা রমণী রতি হতে পারে, কিন্তু শক্তি নন। "প্রেয়সী প্রেয়সী"—নির্জ্জাল যৌবনে বড় মধুর—না? কিন্তু একবার ভাব দেখি যে, এই বৌ-মার বয়স হবে, এঁর সন্তানাদি হবে; তার পর সেই ছেলেরা বড় হয়ে তোমাদের দে'খে মনে করে যদি যে, মা "বাবার প্রেয়সী" আর বাবুরাম-বাবা "মার প্রাণনাথ", তা হ'লে—

বাবু। ( সলজ্জভাবে ) দূর—দূর—দূর—

কিশো। ( ঐ ) ও মা—কি লজ্জা—ছি—ছি!

সখীগণ। (ঐ) ও মা—ও মা—ছি—ছি—ছি—ছি!

[ কিশোরী ও সখীগণের লজ্জায় দ্রুত প্রস্থান।

বাবু। চল মামা চল, এ বিপদ্ থেকে উদ্ধার ক'রে দাও। খুব গালও দিলে, আক্কেলও দিলে বাবা!

[ প্রস্থান।

---

# উপসংহার।

স্টার নাট্যশালার সম্মুখ।

অভিনেতৃগণ।

(গীত)

('শুধু) একটু খানি তামাসা।
সং সাজায়ে রং বাজায়ে,
পাঁচ জনেরে নিয়ে আসা॥
সমাজে নানান্ সাজে,
বুঝি সব যে যার কাজে,
কারুর ভুল চুক্‌টী ধরে ফেলে,
রং রঙ্গায়ে রঙে ভাসা॥
ঠিক যেন পাগল-খানায়,
পাগলে পাগল বানায়,
পাগলকে খেপিয়ে পাগল,
সব পাগলে মিলে হাসা॥
যদি কিছু থাকে সাঁচ্চা,
বেশ তো সে বহুত-আচ্ছা,
কারদানি নাইকো দানে,
পড়ে গেছে হাতের পাশা॥
(নইলে) হাসির কথা উড়িও হেসে,
বুঝবো কেমন মেজাজ খাসা॥

যবনিকা-পতন।

# কবিতাবলী

## স্মৃতির আদর

[ষ্টারের প্রখ্যাত গায়িকা ও অভিনেত্রী গঙ্গামণি দাসীর স্বর্গলাভ উপলক্ষে]

১

ভেঙেছে ভেঙেছে বীণা ছিঁড়ে গেছে তার।
আর না শুনিবে কেহ সে মধু-ঝঙ্কার॥
জাগাইয়া হৃদিতান,
কে আর করিবে গান,
আকাশ ভরিয়া স্বর উঠিবে গো কার।
গঙ্গা নাই গঙ্গা নাই গঙ্গা নাই আর॥

২

এলোকেশে পাগলিনী নয়ন উদাস।
অঞ্চলে লুটায়ে পরি', রাঙাপেড়ে বাস॥
প্রেমের তরঙ্গ তুলে,
[illegible]
কে দেখাবে শ্যামা-গীতে ভক্তির উচ্ছ্বাস।
গঙ্গার ফুরায়ে গেছে জীবন-নিশ্বাস॥

৩

মোহন বালক-বেশ পড়ে আজি মনে।
সাগর কামিনী দেখা কমলের বনে॥
মশানে শ্রীমন্তসাজে,
আজো যে গো প্রাণে বাজে,
উঠিত ছুটিত সুরে অনন্ত গগনে।
"মা কই" "মা কই" রব গঙ্গার বদনে॥

৪

রবিকরে জলধারা হেরি ছবি আর।
সুরা পিয়ে সোণামণি ভোলে ব্যভিচার॥
প্রেমে তবু নাহি ওর,
হরি পাবে করে জোর,
নসীরাম দিল নাম হীরা হ'ল ক্ষার।
গেল সেই—গেল এই, গঙ্গা স্বর্গদ্বার॥

প্রেমিকা-প্রমদা-ব্যথা বুঝি নিজ মনে।
মিলায়ে পালানো-পতি তরুবালা সনে॥
প্রমোদিনী আমোদিনী,
বৃদ্ধ-পতি-সোহাগিনী,
"আদরে অধরে হাসি" হেরি ফুল্লাননে।
আনন্দে গাবে না গঙ্গা আর কুঞ্জবনে॥

৬

মানস-মঞ্চেতে পট পালটিছে হায়।
রসের তরঙ্গে তা'রে দেখি পুনরায়
সাজিয়ে রজক-বধূ,
কৌতুকে ঢালিছে মধু,
নূপুর বাজায়ে নটী নেচে চলে' যায়।
নেচে গঙ্গা চলে' গেল নটনাথ-পায়॥

৭

শুধু নয় অভিনয়, প্রকৃতি মধুর।
মধু তানে মধু প্রাণে বাঁধা একসুর॥
স্থিরা ধীরা লজ্জাবতী,
দেবপদে দৃঢ় মতি,
কত অর্থ প্রলোভন করে' দিল দূর।
তাই গঙ্গা চলে' গেল হেসে স্বর্গপুর॥

৮

কতই সম্বন্ধ আহা ছিল তোর সনে।
শিষ্যা সখী সহচরী সব পড়ে মনে॥
রঙ্গমঞ্চে বারবার,
সম্পর্ক হয়েছে আর,
সুখে দুঃখে সম সাথী প্রবাসে সদনে।
নিমেষে ভুলিলি গঙ্গা দেখিয়ে শমনে॥

৯

কেমনে নিঠুরা হয়ে হলি বিসরণ।
দ্বাবিংশ বর্ষের আজ বন্ধুত্ববরণ॥

পবিত্র সখীত্বভাবে,
কার পানে প্রাণ চাবে,
যৌবনের হাসিখেলা হতেছে স্মরণ।
ছি ছি গঙ্গা আমি দেখি তোমার মরণ॥

১০

চেয়ে দেখ্ বসে' সখি হরি-পদতলে।
তোর তরে কত আঁখি ঝরিছে ভূতলে॥
রঙ্গমঞ্চে সঙ্গী যারা,
কেঁদে কেঁদে আত্মহারা,
'আর এক হৃদি তুমি গিয়েছ যা দলে'।
দেখ দেখ দেখ গঙ্গা কি অনল জ্বলে॥

১১

কর্ম্মভোগ-অমানিশা হ'ল তোর ভোর।
নিদ্রা ব্যাধি ক্ষুধা চিন্তা ঘুচে গেল ঘোর॥
পলকে ফেলিতে আঁখি,
চলে' গেলি দিয়ে ফাঁকি,
হেলায় ফেলিলি ছিঁড়ে মমতার ডোর।
"মা মা" বলে' কাঁদে গঙ্গা বধূ পুত্র তোর॥

১২

রঙ্গমঞ্চে করেছিল লক্ষ হরিনাম।
আহা হেসে চলে গেল শ্রীহরির ধাম॥
ডেকেছিল "মা মা" বোলে,
মা তাই নিয়েছে কোলে,
ভুলিয়ে জনম-জ্বালা পেলে গো আরাম।
ডেকেছিল দেখে নিলে গঙ্গা বাঁকা-ঠাম॥

১৩

আরে রে পাষাণি তুই আসিবি নি আর।
ঝঙ্কারে দিবি নি ঢেলে প্রাণে সুধাধার॥
"যাই গো বাজায় বাঁশী",
আর কি গাবি নি আসি,
"মা মা" বলে' তুলিবি নি প্রাণে হাহাকার।
নে তবে নে তবে গঙ্গা অশ্রু-উপহার॥

## গ্রাম্য বীরাঙ্গনা।

—•—

লোকলোচনের দূরে ঘন-বন-মাঝে।
সুন্দর সুরভি-ভরা কত ফুল রাজে॥
আঁধার খনির গর্ভে মেদিনীর তলে।
কে জানে অমূল্য মণি কত শত জ্বলে॥
বিজনে ফুটিয়া ফুল গোপনে শুকায়।
সাজে না দেবতা-পায় রমণী-খোঁপায়॥
খনির মণির আভা শোভে না সভায়।
অন্ধকূপে' মসীস্তূপে আলোক লুকায়॥
এই ভগ্ন বঙ্গদেশে গ্রামের কুটীরে।
আজো কত পদ্মফুল ফোটে ধীরে ধীরে।
সুদূর প্রান্তরপারে কত কোহিনূর।
উজলিয়া রাখিয়াছে দরিদ্রের পুর॥
কত সীতা শকুন্তলা বিদর্ভ-দুলালী।
সাবিত্রী সুভদ্রা জনা পদ্মিনী পাঞ্চালী॥
তাঁদের সতীত্ব ধর্ম্ম বীরত্ব মহত্ত্ব।
কেবা লেখে ইতিহাস কেবা জানে তত্ত্ব
[illegible] গৌরব নাহি রাজদ্বারে মান।
কবিকণ্ঠে নাহি ফোটে সে কাহিনীগান।
নীরবে সে সব কার্য্য দেখিছে বাতাস।
সর্ব্বসাক্ষী সূর্য্য আর নিশার আকাশ॥
নহে বহুদিন গত নহে দূরদেশে।
বছর-চারির কথা নদীয়া-প্রদেশে॥
সেই পুণ্যতীর্থ হ'তে অল্প ব্যবধান।
জাম্‌না-থানার পাশে গন্‌গন্ স্থান॥
অতি ক্ষুদ্র পল্লীখানি অল্পলোক-বাস।
সম্ভ্রান্ত কৃষক শান্ত অন্নপন্থা চাস॥
শান্তির আবাস গ্রাম নাহি কোলাহল।
গোচারণে খেলে মাঠে রাখালের দল॥
অকস্মাৎ একদিন রজনী-প্রভাতে।
হৃষীকেশ চাষা যাবে ক্ষেতে নাড়া-হাতে॥
মোদক-যুবক এক তাহার সহায়।
গৃহমধ্যে কোন দ্রব্য আনিবারে যায়॥

আড়া হ'তে দেখে এক ঝুলিছে লাঙ্গুল।
হনুমান্ ব'লে তার হ'ল মহাভুল॥
হৃষীকেশে ডাকি দিল লেজে ধ'রে টান।
হনু নয় ব্যাঘ্র এক দিল লম্ফদান॥
হালুম গর্জ্জয়ে দ্বীপী চাপিল মোদকে।
কতক্ষণ চলে রণ খাদ্যে ও খাদকে॥
বজ্রাঘাতে ভেদি' তার জননীর বুক।
এড়াল মোদকপুত্র ধরা-কারোদুখ॥
পড়শী নাপিত এক বয়সে প্রাচীন।
শার্দ্দূলকবলে পরে মুক্ত হ'ল ঋণ॥
হৃষীকেশ রুদ্ধদ্বারে করিছে চীৎকার।
ক্ষৌরকারভগ্না কাঁদে করি হাহাকার॥
জাগিয়া উঠিল গ্রাম প'ড়ে গেল গোল।
ঘরে ঘরে গৃহস্থেরা ভয়ে উতরোল॥
মনুষ্যখাদক ব্যাঘ্র গ্রামের ভিতরে।
কে ভয়ে পাঠাবে গরু চরিবার তরে॥
ইংরাজ-রাজের রাজ্যে প্রাণরক্ষাতরে।
অস্ত্র রাখা মানা বিধি প্রজাগণঘরে॥
তিনক্রোশ দূরে আছে জমিদারবাড়ী।
শিকারী ডাকিতে লোক গেল তাড়াতাড়ি।
ইতিমধ্যে হেথা এক আশ্চর্য্য ঘটনা।
এ বিপদে ঈশ্বরের করুণারটনা।
অক্ষয়কুমার নামে খ্যাত অভিনেতা।
শ্বশুর-আবাস তাঁর বিদ্যমান সেথা॥
বাবুর কুমারী শিশু ঠিক সে সময়।
আলো করি ছিল বালা মাতুল-আলয়॥
"বাঘ বাঘ" রব শুনে বালিকা অবাক্।
ভাবে বুঝি গাঁয়ে মজা হবে কোন জাঁক॥
লুকায়ে না ব'লে কারে বাহিরিল পথে।
মিষ্টি দৃষ্টি খোঁজে বাঘ আসে কোন্ রথে॥
রক্ত আঁখি রক্ত অঙ্গে রক্ত মাখা মুখে।
বালা দেখে বাঘ আসে বেশ টুক্‌টুকে॥
যুগল-মনুষ্য-রক্ত করিয়াছে পান।
শমন ভীষণ নয় সে বাঘসমান॥
সরলা বিভলা বালা দাঁড়ায়ে অটল।
তৃতীয় শিকার হ'ল বাঘের বিফল॥
পাশ দিয়া চ'লে গেল দোলায়ে লাঙ্গুল।
খসিল না বালিকার শিরশোভা চুল॥
কি জানি চিত্রাঙ্গমনে কি রঙ্গ উদয়।
শৈশবসারল্য বুঝি করে যমজয়॥
আঁখিতে নাহিক ভয় কিংবা হিংসা মনে।
ঈশ্বর দেখিল বাঘ বালিকা-বদনে॥
যে জানে মায়ের কোল নির্ভয়-নিবাস।
আপনে নির্ভর নয় স্নেহেতে বিশ্বাস॥
শাস্ত্রতত্ত্ব না শুনিয়ে তার শিশুমন।
চিনিয়াছে রক্ষাকর্ত্তা নিজে নারায়ণ॥
নির্ম্মল হৃদয়ে যার এতই নির্ভর।
পাছে ফিরে হরি তার বাঘে কিবা ডর॥
ফিরে নাও যশ মান ধন সমুদায়।
আবার কর গো পিতা বালক আমায়॥
আবার ছুটিয়া এসে ধরিয়া আঁচল।
মা ব'লে আনন্দে গ'লে হই মা শীতল॥
আবার হাসিয়া ছুটে ধরি গিয়া সাপ।
মৃত্যুভয় না দেখায় আর যেন পাপ॥
ওই দেখ শমনের দূত দেখি বাঘে।
বলবান্ বুদ্ধিমান্ ঊর্দ্ধশ্বাসে ভাগে॥
রুদ্ধদ্বারে কাঁপে বীর উগ্রক্ষেত্রীদলে।
যেই বাঘ ঢোকে তার মরায়ের তলে॥
এতক্ষণে আসিয়াছে শিকারীর দল।
বন্দুকের এক গুলি হইল বিফল॥
মরাই হইতে তবে হইয়া বাহির।
লম্ফের শকতি পশু করিল জাহির॥
গাভী-বৎস-পূর্ণ পাশে আছিল গোয়াল।
পশিল তাহার মাঝে মূর্ত্তিমান্ কাল॥
সামান্য পাতায় ঘর নীচু ঢালু চাল।
আড়ায় চড়িল তার মেরে এক ফাল॥
সকরুণ হাম্বারবে কেঁদে ডাকে গাভী।
মায়ের চরণমাঝে বৎস খায় খাবি॥
নির্ব্বাক্ নিশ্চল হিন্দু যতেক শিকারী।
বাঘেরে মারিতে গুলি পাছে গরু মারি॥
সর্ব্বনাশ সর্ব্বনাশ গো-বধ যে হয়।
শার্দ্দূল স্বখাদ্য খাবে ভুলি গুলিভয়॥

